# কল্পলতা

শ্রীমণীন্দ্রলাল বসু

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স,
২০৩।১।১, কর্ণওয়ালিস্, ষ্ট্রীট্, কলিকাতা

## সূচি

শ্রীমণীন্দ্রলাল বসু লিখিত

উপন্যাস

রমলা ( তৃতীয় সংস্করণ

ছোট গল্প

মায়াপুরী

সোণার হরিণ

রক্তকমল

ছেলেমেয়েদের বই

অজয় কুমার

সোণার কাঠি

# মায়ের দিন

রাতের অন্ধকার যখন তরল হয়ে আসে, শুকতারা দপ্‌দপ্‌ করে তেল-ফুরিয়ে-যাওয়া প্রদীপের শিখার মত, ভোরের ঠাণ্ডা বাতাস বয়, আর মিউনিসিপ্যালিটির ময়লাফেলা গাড়ীগুলোর চাকার ঝনঝনানি শব্দে ঘুমন্ত নগরের জনহীন পথ আকুল হ'য়ে ওঠে, তখন কমলার ঘুম ভেঙে যায়। সেই সময়ে তার স্নেহঘেরা কোলে ছোটখুকীর চোখ থেকেও ঘুম চ'লে যায়; গাছের পাতা-ঢাকা নীড়গুলিতে পাখীদের গান গেয়ে ওঠার সময় স্নিগ্ধ ভোর-বেলায় ছড়ানো বিছানাতে মা ও মেয়ের খেলায় মায়ের দিনের আরম্ভ হয়। তরল অন্ধকারে মায়ের বড় মুখখানির দিকে চেয়ে সদ্য-জাগা পাখীর ছানার মত 'অ্যাঁ' 'অ্যাঁ' শব্দ ক'রে খুকী আপন মনে হাত-পা ছোঁড়ে, কমলা তার নবীনকোমল অধরে চুম্বন দিয়ে এলানো শাড়ীটা কোনমতে জড়িয়ে বিছানা থেকে ওঠে, ছেলে-মেয়েদের গায়ে বিছানার চাদরটা টেনে দেয়। সন্ধ্যেবেলায় যে চাদরটা বিছানাতে পাতা হয়েছিল, ভোরবেলায় সে চাদর যে কি ক'রে কুণ্ডলী পাকিয়ে মেঝেতে গিয়ে পড়ে, ছেলেমেয়েদের নিদ্রা-পদ্ধতির সে এক রহস্য। কমলা স্বামীর খাটের পায়ের দিকের

জানলাটা বন্ধ ক'রে দেয়, ভোরের আলো ও ঠাণ্ডা বাতাস যেন স্বামীর ঘুমের ব্যাঘাত না করে। তার পর, সে আবার বিছানাতে শুয়ে ছোটখুকী চাঁপুকে বুকে টেনে নেয়, তার তুল্‌তুলে পায়ে হাত বুলিয়ে চাঁপার কলির মত আঙুলগুলি নিয়ে খেলা করে। সারা দিনের কাজে খুকীকে যে একটু আদর করবে তারও সময় হয় না, এই ভোরবেলা হচ্ছে কমলার মাতৃ-স্নেহলীলার সময়। খুকী মায়ের মুখের দিকে চেয়ে হাসে আর দুধ খায়,—মাঝে মাঝে সুর ক'রে ব'লে ওঠে–– অ্যাঁ, অ্যাঁ, অ্যাঁ।

—দুষ্টু, চাঁপু, চুপ্, এক্ষুনি বাবার ঘুম ভেঙে যাবে। চাঁপু তার ফুলের কুঁড়ির মত চোখ দু'টি নাচায়।

খাটের ওপর স্বামী শোন ; তলায় মেঝেতে লম্বা বিছানা,—এক দিকে খুকী আর খুকীর মা, তার পর লাখী, তার পর রাণু, তার পর মণা, তার পর শোভা,—বয়সের বাড়তি অনুসারে শোয়, মাঝে একটি ক'রে পাশ-বালিশ ব্যবধান। এই পাশ-বালিশ হচ্ছে প্রত্যেকের বিছানা-রাজ্যের সীমানা। লাখীর দু'দিকে দুই পাশ-বালিশ ও পায়ের দিকেও একটা বালিশ চাই,—তার বয়স চার কি না, সেজন্যে চারটে বালিশ না হলে তার চোখে ঘুম আসে না। রাণু কিন্তু ভারি লক্ষ্মী। সে বলে, আমার একটা পাশবালিশও চাই না ; কি হবে মা, বাজে বালিশ নিয়ে, আমি ত আর লাখীর মত ছোট নেই যে গড়িয়ে মেঝেতে প'ড়ে যাব। ছ'বছর তার বয়স, এরই মধ্যে গিন্নি। সবচেয়ে দুষ্টু হচ্ছে মণা। রাতে ঘুমের ঘোরে সে ঘুরপাক খায়, শোভা বেচারাকে লাথি মেরে তার ওপর দিব্যি

পা তুলে মহানন্দে ঘুমোয়। শোভা যে সবার বড়দিদি এই গর্ব্বটুকু বজায় রাখবার জন্যে সে আর নালিশ করে না, ছোট ভাই ঘুমের ঘোরে হাত পা ছোঁড়ে, তা কি করা যায়। সে মাঝে মাঝে বলে বটে, মা, ও চর্‌কির পাশে আমি শোব না; কিন্তু সন্ধ্যাবেলায় আর আলাদা বিছানা করতে দেয় না, সে মণার পাশেই শোয়।

দু'টো মোটা পাশবালিশের দুর্ভেদ্য প্রাচীর তুলে শোভা ভাবে, আজ নিরাপদে ঘুমানো যাবে; কিন্তু রাতে যখন চরকি ঘোরে,—কোথায় থাকে পাশ-বালিশ, কোথায় বা থাকে মাথার বালিশ,—মণার এক পা চ'লে যায় শোভার বিছানাতে, আর এক পা চ'লে যায় মেঝেতে, চাদরটা তালগোল পাকিয়ে থাকে, কিন্তু কারুর ঘুমের কোনও কম্‌তি বা ব্যাঘাত হয় না।

খুকীর দুধ খাওয়া শেষ হলে খুকীর চোখ ধীরে ধীরে বুজে আসে, আবার সে ঘুমিয়ে পড়ে। কিন্তু খুকীর মায়ের আর ঘুমানো চলে না। কমলা ধীরে উঠে আঁচলটা কোমরে জড়িয়ে, চুলগুলো মাথায় কুণ্ডলী ক'রে বেঁধে, ঘুমন্ত ছেলেমেয়েগুলির দিকে সস্নেহ নয়নে চেয়ে দেখে। ইচ্ছে করে প্রত্যেককে বুকে জড়িয়ে চুমো খায়, কিন্তু তা আর হয়ে ওঠে না। লাখীকে সোজা ক'রে শুইয়ে দিয়ে তার চার-পাশে চারটি বালিশ ঠিক ক'রে রাখে। রাণু কি শান্ত ভাবে ঘুমোচ্ছে, তার কোলের পুতুলটিরও নড়চড় হয়নি। মণাটাকে মেঝে থেকে তুলে বিছানাতে শুইয়ে দেয়, মণা বিড়বিড় ক'রে ব'কে ওঠে 'গোল' 'গোল', আর সঙ্গে সঙ্গে পা ছোঁড়ে—সারা বিকেল ফুটবল খেলে তার আশ মেটেনি।

চারিদিক্ নিঝুম, সবাই ঘুমোয়, ভোরের আলো পূবের পাঁচিল

দিয়ে আসে, ময়নাটা খাঁচায় উস্‌খুস্ করে। কমলা ময়নাটাকে বলে, গোলমাল করিস্ না। তার পর ঝি-চাকরদের জাগাতে নীচে চ'লে যায়। মধুটা কোনও দিন যদি সকালে ওঠে, দালান বারান্দা সিঁড়ি সব ধুতে হবে, ধুয়ে শুকিয়ে যাবার আগে যদি সবাই উঠে পড়ে, পায়ে পায়ে কাদা হয়ে যায়। এই ধোওয়া নিয়ে স্বামীর সঙ্গে কত গোলমাল না হয়েছে। স্বামী বলেন, আচ্ছা, কলকাতা সহরের সব বাড়ীর দালান বারান্দা সিঁড়ি উঠান সব জল দিয়ে যদি ধুতে হয়, কত জল লাগে বল ত! অত জল মিউনিসিপ্যালিটি দেবে কি ক'রে? কমলা বলে, তা হিঁদুর বাড়ী আমি ম্লেচ্ছপনা করতে দেব না।

মধুর ঘরের শিকলি ঝন্‌ঝন্ শব্দে বেজে ওঠে,—হতভাগা ওঠ্‌না, কলে জল এসেছে কতক্ষণ।

—উঠি মা!

কমলা নিজেই বাল্‌তি ও ঝাঁটা নিয়ে সিঁড়ি ধুতে আরম্ভ করে; জানে, ঝাঁটার শব্দ না শুনলে মধু উঠ্‌বে না। আর মা ধুচ্ছেন জানলে সে আর শুয়ে থাকতে পারবে না। চোখ রগড়াতে রগড়াতে মধু ছুটে আসে,—মা আমায় দিন, আমায় দিন্।

কমলা দরজা খুলে রান্নাঘরে ঢোকে,—সব ঠিক আছে,—রাতে তাহলে বেরাল ঢোকেনি। উনানের ছাই নিয়ে দাঁত মাজতে মাজতে বাহির হয়ে আসে—ওসব ক্রীম, পাউডারে দাঁত মাজা তার পোষায় না।

মুখ ধুয়ে কমলা ওপরে উঠে আসে, সব দরজার গোড়ায় জল-ছড়া দেয়, শাশুড়ী ঠাকরুণের ঘরের দরজার সামনে দাঁড়িয়ে

জিজ্ঞেস করে,—মা, রাতে কেমন ঘুম হল? উত্তর আসে, ভাল না মা। কয়েক দিন হল শাশুড়ীর হাঁপানিটা বেড়েছে। কমলা শোবার ঘরের দরজায় দাঁড়ায়, খুকীর সুখস্বপ্নহাস্যভরা মুখখানি দেখে, তার পর মণাকে ডাকে, খোকা খোকা! মণা রোজ মাকে বলে, মা, ভোরে উঠিয়ে দিও, পড়া মুখস্থ করব; কিন্তু কোনওদিন সে ভোরে উঠতে পারল না। কমলা দু'তিনবার ডাকে, হাত ধ'রে ঝাঁকুনি দেয়। মণা গাঁইগুঁই ক'রে বসে, আবার শুয়ে পড়ে। ঘুম-ভরা ছেলেকে টেনে তুলতে কমলার মনে বাজে,—বলে, ঘুমোক, কত পড়বে!

স্বামীর, ছেলেমেয়েদের দাঁত-মাজার সরঞ্জাম ঠিক ক'রে রেখে, ওপরের ঠাকুর-ঘর মুছে, উনানে আগুন দিয়ে, স্নান ক'রে কমলা যখন রান্নাঘরে ঢোকে, তখন সূর্য্য উঠে গেছে, অরুণ-রথচূড়া পাঁচিলের ফাঁক দিয়ে দেখা যায়। তাড়াতাড়ি চায়ের জল বসিয়ে দিয়ে গয়লার কাছ থেকে দুধ মেপে নেয়। মধুর সিঁড়ি বারান্দা ধোওয়া হয়ে গেছে, সে এসে দাঁড়ায়,—মা, চা, বাবু যে হাঁকছেন।

—হাঁকতে দে, জল বসিয়েছি। চায়ের বাটি না হলে বিছানা থেকে উঠতে পারেন না, কিন্তু ছেলেমেয়েগুলির যে মাথা খাচ্ছেন। হ্যাঁ রে, ছেলেমেয়েগুলোর সব মুখ ধোওয়া হয়েছে?

—মুখ ধোওয়া কোথায় মা, সব এখন যুদ্ধু হচ্ছে।

—যুদ্ধু কি রে?

—বালিশ ছোঁড়াছুঁড়ি।

—আবার আজ হচ্ছে, রোস দেখাচ্ছি!

বিছানা ধামসানো বা বালিশ ছোঁড়া কমলা মোটেই পছন্দ করে না, তার বুকে যেন বাজে, হনহন ক'রে সে ওপরে চ'লে যায়।

শোবার ঘরে দু'পক্ষে যুদ্ধ চলে,—এক দিকে মণা আর লাখী, অপর দিকে শোভা আর রাণু, তাদের বাবাও মাঝে মাঝে যোগ দেন। মণা সব চেয়ে ওস্তাদ, তার তাকটা ঠিক হয়। লাখী বেচারার ছোট বালিশগুলিই সবাই টেনে টেনে ছোড়ে। সে মাঝে মাঝে চেঁচিয়ে ওঠে,—আমার বালিশ, আমার বালিশ। তার পর নিজের পক্ষের জয় হচ্ছে দে'খে হেসে ওঠে। এই যুদ্ধক্ষেত্রে চাঁপু কিন্তু সুখে নিদ্রা যায়।

মাকে দে'খে যুদ্ধটা হঠাৎ থেমে যায়, মণা কিন্তু হাতের বালিশটা শোভাকে ছুঁড়ে মারতে ছাড়ে না।

—হতভাগা ছেলেরা, সকালে উঠে কাণ্ড দেখ না, মেরে—

সবাই সমস্বরে চেঁচিয়ে উঠে—মা, মণাই ত আরম্ভ করলে—

—আমি! বাঃ, বাবা ত প্রথমে—

মা দেখো না, আমার বালিশ, এই তুলো বেরিয়ে গেল।

—মণা শীগ্‌গীর ওঠ্, হতচ্ছাড়া ছেলে—আর হ্যাঁ গা, তুমি—তুমি কি শিং ভেঙে বাছুরের দলে—

স্ত্রীকে দে'খেই স্বামী শুয়ে পড়েন, নীরবে চোখ বোজেন। মণা দৃপ্ত ভাবে উঠে চ'লে যায়, জানে, মা এখন স্নান ক'রে কাচা কাপড় প'রে, সুতরাং তার ওপর কোনও চড় বা চাপড় পড়ার আশঙ্কা নেই।

স্বামীর চা ও ছেলেমেয়েদের সিদ্ধ ওটমিল-মিশ্রিত দুধভক্ষ্য

বাটিগুলি সাজিয়ে মধুর হাতে দিয়ে কমলা ভাঁড়ারঘরে তরকারি কুটতে বসে, ঠাকুর এখুনি এসে পড়বে। মধু এসে দাঁড়ায়—বাজার কি আনতে হবে মা? ঝি ঝামা দিয়ে কড়া মাজতে-মাজতে কলতলা মুখর ক'রে তোলে। লাখী এসে দাঁড়ায়, সঙ্গে শোভা।

—দেখ মা, লাখী দুধ খাচ্ছে না।

—মা, আমায় বাবা একটু চা দিচ্ছে না কেন?

কমলার সামনে বঁটি,—চারি দিকে তরকারির পাহাড়, আলু কোটা, পটল কাটা চলছে। তার সঙ্গে হুকুম করা, ছেলেমেয়েদের অভিযোগের মীমাংসা করা, বামুনঠাকুরের ফরমাস শোনা, সব চলেছে।

—লক্ষ্মী লাখু, দুধ খাও গে, আমার সঙ্গে চা খেও। ওই রে চাঁপু জেগেছে, রাণু, নিয়ে আয় ত মা, দুধটা খাইয়ে দে'না।

শোভা হচ্ছে পড়ুয়ে মেয়ে, সে সংসারের কাজে ঘেঁসে না। রাণুর প্রথম ভাগ শেষ হয়েছে, 'ঐক্য বাক্য' আর তার পোষাচ্ছে না, মূর্খতার অখ্যাতি সে বহন করতে রাজী আছে, বিদুষী বলে সে বিখ্যাত হতে চায় না। সেজন্যে সংসারের একটু কাজ করতে পারলে সে খুসি, ততক্ষণ ত মাষ্টার মহাশয়ের কাছে পড়াটা ফাঁকি দেওয়া যায়। সে সর্ব্বদাই মাকে সাহায্য করতে ব্যস্ত, চাঁপু কাঁদলেই সে পড়ার ঘর থেকেও ছোটে।

ঠাকুরকে চাল ডাল বের ক'রে তরকারি বুঝিয়ে, কমলাকে একবার ওপরে যেতে হয়। বাড়ীখানা এতক্ষণে সরগরম হয়ে উঠেছে। পড়ার ঘরে মণার সঙ্গে পাল্লা দিয়ে রাণু চেঁচাচ্ছে,—কলতলায় ক্ষেত্তরের মা বাসন মাজার সঙ্গে বক্‌বক করছে,—

রান্নাঘরে তেলের কল্‌কল শব্দ হচ্ছে,—আর শোবার ঘরে কেষ্টো খাটের বিছানা তুলছে,—তলার বিছানাতে লাখীতে চাঁপুতে স্বামীতে মিলে হাসাহাসি চেঁচামেচি চলছে,—বারান্দাতে ময়নাটাও তার সঙ্গে ডেকে উঠছে। কমলা শোবার ঘরের দিকে এখন যায় না, চাঁপু 'মা' ব'লে চেঁচালে, তাকে কোলে না নেওয়া দু'পক্ষের পক্ষেই কষ্টকর ব্যাপার হবে, শেষে ক্রন্দনের জয়ই হবে। সে সিঁড়ির পাশে ঠাকুর ঘরে চ'লে যায়, সকাল থেকে ঠাকুর-দেবতার একটু নাম করবার সময় পায়নি। সাদা শাড়ীটা ছেড়ে একটা তসরের কাপড় পরে; কিন্তু আহ্নিক করতে বসে নীচের কলরব কাণে আসে, মন চঞ্চল হয়ে ওঠে। নীচে মধুর গলা শোনা যায়। কি মাছ পেল, কত পয়সা ফিরল. এ সব জানতে মন উসখুস্ করে, আহ্নিক তাড়াতাড়ি সেরে চ'লে আসতে হয়।

মাছ কত ভাগ ক'রে কুটতে হবে ব'লে রান্নাঘরটা পরিদর্শন ক'রে ভাঁড়ার-ঘরের ঢুকে কমলা দেখে, শাশুড়ি-ঠাকরুণ নীচে নেমে এসে ভাঁড়ার-ঘরের এক কোণ দখল ক'রে বসেছেন, তাঁর স্নান-আহ্নিকও হয়ে গেছে। শাশুড়ী বলেন, দাও বৌমা, পাণগুলো আমিই সাজছি; না, বাপু, তোমার এ মেয়ের জ্বালায় পারা গেল না। চাঁপু ঠাকুরমার কোলে চ'ড়ে নেমে এসেছে, এখন কোল থেকে নামতে চায় না, আলুর খোসা দিয়ে তাকে ভুলোতে হয়।

সকালের ঘড়ির কাঁটাগুলো ছুটে চলে, ঠাকুরের ঝোল সাঁত্‌লানো হতে না হতেই কলের ঘরে ছেলেমেয়েদের ভিড় লেগে যায়।

লাখী দিগম্বর হয়ে এসে বলে, মা, আমায় কেউ চান করিয়ে দিচ্ছে না।

মণা বলে, আমার খদ্দরের সার্ট কোথায় মা?

শোভা বলে, আমি কোন্ শাড়ী পরব?

রাণু মুখ লাল ক'রে বলে, মা, আজ এক মেম আমাদের স্কুল দেখতে আসবেন, আমি সেই সোণালী ফ্রকটা পরব?

শোভা মনে মনে ব'লে ওঠে, সিল্কের শাড়ী প'রে গেলে আবার হেড মিস্ট্রেস্ চটেন, নিজেরা ত বিকেলে কত সাজ-গোজ ক'রে বেরুন হয়।

হ্যাঁ রে, স্কুলে যাবি, আবার সাজগোজ ক'রে যাওয়া কি রে।

রাণুর ইচ্ছা, আজ ফ্রক না প'রে শাড়ী প'রে যায়, কিন্তু মুখ ফুটে বলতে পারে না।

দিদিদের দয়া হলে তারা লাখীকে স্নান করিয়ে দেয়। কিন্তু স্নানের সময় লাখী এত জল ছোড়ে, দুষ্টুমি করে, একবার গা মুছিয়ে দিয়ে আবার গা মোছাতে হয়, দেরী হয়ে যায়, সেজন্যে সহজে তারা কেউ লাখীকে স্নান করাতে রাজী হয় না। কমলাকে স্নান করাতে হয়। এই নবনীকোমল দেহে তেল রগড়ানো, সাবান মাখানো, ধোয়ানো, জল মোছানোতে আনন্দ আছে, কিন্তু রোজ সে সুখ উপভোগ করবার সময় কোথায়, মধুকে ডাকতে হয়, দে বাবা লাখীকে চান করিয়ে। কমলা চাঁপুকে স্নান করায়।

তার পর দালানে আসন-পিঁড়ে সশব্দে পড়ে যায়। 'ঠাকুর ভাত দাও।' 'শীগ্‌গীর!' ছেলেমেয়েরা গো গ্রাসে গিলতে থাকে।

—হ্যাঁ রে মণা, এই ত সাড়ে ন'টা, আস্তে খা—

—মা, আমার আজ পরীক্ষা। ওজর একটা আছেই। কিন্তু পরীক্ষা আছে ব'লে আধ ঘণ্টা আগে স্কুলে যাবার কারণ সম্বন্ধে কেহ প্রশ্ন করে না। মণার মনে শুধু জাগে, কাল দুটো লাট্টু হেরেছি, আজ সেগুলির উদ্ধার করতে হবে।

ছেলেমেয়েরা খেতে বসে, একটু দেখবারও সময় নেই, কমলা তোলা-উনানে তাড়াতাড়ি পটল ও লুচি ভেজে এ্যালুমিনিয়মের বইএর মতন টিফিনের বাক্স সাজায়। বামুন-ঠাকুরের আলুর দম এখনও হয়ে ওঠেনি! ভাঁড়ার-ঘরের দরজার চৌকাটে ব'সে শাশুড়ী কিছু তদারক করেন।

'গাড়ী আয়া বাবা।' শোভা আর রাণু ঝড়ের মত ছোটে, পিঠের ওপর বেণী দোলে, জুতোর হিলগুলো সিঁড়িতে খট্‌খট্ করে, বুঝি হিল-ওয়ালা জুতোশুদ্ধ ঠিকরে পড়ে। 'ওরে, খাবারের বাক্স?' সেদিকে তাদের হুঁস থাকে না, খাতা-বইগুলো বুঝি হাত থেকে প'ড়ে যায়। মধু টিফিনের বাক্স নিয়ে পেছনে ছোটে, কমলাও উঠে এসে ভাঁড়ার-ঘরের জালতি দেওয়া জানলা দিয়ে দেখে,—মেয়ে-দুটো উঠল, দরজা বন্ধ হল, বাস্ চল্ল।

—মা স্কুলে যাচ্ছি। বইভরা চামড়ার ব্যাগটা দুলিয়ে মণা সামনে এসে দাঁড়ায়।—আজ পরীক্ষা বুঝি?—হাঁ মা, বলে সে তাড়াতাড়ি একটা প্রণাম সেরে নেয়।

পরীক্ষার দিন মাকে প্রণাম ক'রে গেলে ফলটা ভাল হবেই, এ বিশ্বাস তার দৃঢ়। কমলা তার সার্টের কলারটা ঠিক ক'রে দেয়, গলার বোতামটা আঁটতে চায়।

—থাক মা, ওটা খুলে রাখা ফ্যাসান, আর যা গরম। নিমেষের মধ্যে মণা অন্তর্হিত হয়ে যায়। এদিকে স্বামী খেতে বসেন ; তাঁর পাশে লাখী ও চাঁপু।

চাকরদের জলখাবার দিয়ে, এক হাতে এক বড় পেতলের বাটিতে চা ও আর এক হাতে পাখা নিয়ে কমলা স্বামীর কাছে এসে বসে। চা নয়, চায়ের সরবৎ, তাতে চায়ের চেয়ে দুধ ও চিনির ভাগই বেশী, এতেই বেলা একটা পর্য্যন্ত চলবে।

মায়ের সঙ্গে চা খাবে, না, বাবার সঙ্গে গরম মাছ-ভাজা খাবে, এ সমস্যা লাখী সমাধান করে উঠতে পারে না। 'চা চাই না' বলে' সে গরম মাছ-ভাজাই খেতে আরম্ভ করে। তারপর মায়ের গলা জড়িয়ে চায়ের বাটির দিকে এমন ভাবে চায় যে চা একটু দিতেই হয়। চাঁপু কিন্তু একটু আলু খেয়েই সন্তুষ্ট, লক্ষ্মী মেয়ে!

পাণ নিয়ে যখন কমলা উপরে আসে, স্বামীর অর্দ্ধেক সাজগোজ হয়ে গেছে, মধু পাখার বাতাস করছে। সে মাকে দেখেই পাখাটা রেখে অকারণ চ'লে যায়। কমলা পাখা করতে করতে দু'একটা সংসারের কথা বলে। সকালের মধ্যে স্বামী-স্ত্রীর এই মিলন, আফিসের পোষাক পরার অবসরে পাখার বাতাসে সাংসারিক প্রেমালাপ হয়। কমলা কোটটি ধরে, স্বামী দু'টো হাত তাতে ভ'রে বলেন,—থ্যাঙ্ক ইউ ডিয়ার। তার পর এক হাতে টুপি নিয়ে অপর হাতে কমলার ঠাণ্ডা নরম গালে আদর করেন। কমলার গাল-দুটিতে রক্ত ফেটে পড়ে, বলে, যাও, ঢং করতে হবে না।

স্বামী বলেন, সংসার-সংগ্রামে রণক্ষেত্রে যোদ্ধার বেশ পরিয়ে

পাঠাচ্ছ, বিজয়-তিলক দাও। কমলা একটু ঘাড় বেঁকিয়ে দরজার কাছে যেন পথ রোধ ক'রে দাঁড়ায়। এই ভঙ্গীতে তাকে বড় সুন্দর দেখায়। কোনও দিন বা উচ্ছ্বাসের আবেগে স্বামী চুমো খেয়ে ফেলেন। কমলার সমস্ত দেহে পুলকের শিহরণ লাগে।

—তবে আসি প্রিয়ে।

স্বামীর জুতোর শব্দ মিলিয়ে যায়, সদর দরজা বন্ধ হবার শব্দ কানে আসে, ঘরের মাঝে কমলা উদাসভাবে যেন স্বপ্নের ঘোরে দাঁড়িয়ে থাকে,—সব কাজ ভুলে যায়। বাড়ীখানা স্তব্ধ, নিঝুম, মনটা ভারী হয়ে আসে। আঁচল দিয়ে খাটের পায়াগুলো ঝাড়ে, অকারণে কুলুঙ্গি থেকে তেলের, ওষুদের শিশিগুলো নামিয়ে মুছতে আরম্ভ করে, কিন্তু কাজে মন থাকে না। সকালের সেই কর্ম্মময়ী কমলা যেন বদলে গেছে কয়েক মুহূর্ত্তের জন্যে।

দালানের কোণ থেকে একটা ডাক আসে—মা, মা, দেখ না—

কমলা চমকে ওঠে, মনের কুয়াসা কেটে যায়, বলে—যাই, বাবা, ঠাকুরকে জিজ্ঞেসা কর ত—মাগুর মাছের ঝোল হয়েছে কি ?

—হয়েছে মা।

সাবান দিয়ে ধোবার জন্যে রুমাল, গেঞ্জি, মোজা, খুকীর জামা সব জড় ক'রে মধুকে দিয়ে কমলা লাখীকে মাগুর মাছের ঝোল ভাত খাওয়াতে বসে। লাখী একটু পেটরোগা, বাবা মা দাদা দিদিদের সঙ্গে বার বার খাওয়াই তার কারণ। মুখ তার সারা দিন টুক্‌টাক্‌ চলছে। স্বামী তার জন্যে বকেন, আবার

নিজেই দিতে ছাড়েন না, খাবার সময় সামনে এসে বসলে কিছু মুখে না দিয়ে থাকা যায় না।

লাখীকে খাওয়াতে বসলেই চাঁপু কোথা থেকে টলতে টলতে চলতে চলতে এসে থালার কাছে থপ্ ক'রে ব'সে পড়ে, বলে—ম্যা ম্যা, ভত্ ভত্, তএর ওপর এমন একটা জোর দেয় যে না হেসে থাকা যায় না।

সকালে কাজ হচ্ছিল দ্রুতগতিতে, যেন মেলগাড়ীর ইঞ্জিন ছুটে চলেছে। এখন কাজ চলে ঢিমেতেতালে। ভাঁড়ারঘরের খুঁটিনাটি, বসার ঘরের টেবিল সাজানো, শোবার ঘরের ঝাড়পোঁছ চলে অলস ভাবে। এই ধূলোঝাড়া, গোছানো, সাজানো, মোছা যেন পরম উপভোগের সুখকর কাজ।

গির্জ্জের ঘড়িতে বারোটা বাজে, দুপুরের রোদ ঝাঁ ঝাঁ করে, গলির জনস্রোত, গাড়ী চলা মন্দ হয়ে আসে। খাঁচার ময়নাটা ছাতু ছোলা খেয়ে ঝিমোয়, শাশুড়ী ঠাক্রুণ মাঝে মাঝে হাঁক দেন, বৌমা, আর কত বেলা করবে?

—এই যে মা, ছাদের কাপড়গুলো তুলে যাচ্ছি।

ছাদের সিঁড়ির মাঝে জানলার কোণে কিন্তু দাঁড়াতে হয়, পাশের বাড়ীর একটি মেয়ের অসুখ, খবরটা নেওয়া দরকার। জানলায় দাঁড়াতেই পাশের বাড়ীর বৌ ডাকে,—দিদি, এখনও খাওয়া হয়নি?

—দেখ না ভাই, কাজের কি আর শেষ আছে।

—আর তোমার আবার যে-রকম ঝরঝরে কাজ ভাই।

তার পর জানলায় দাঁড়িয়ে সংসারের সুখ-দুঃখের কথা আরম্ভ হয়। পাশের বাড়ীর বৌ বলে, মেয়েটার জ্বর আর ছাড়ছে না, বাঙ্গালীর ঘরে অসুখ কি লেগেই থাকবে? বউয়ের মেজাজ আজ ভাল ছিল না, সংসারের টানাটানি। তার পর কমলার কাছ থেকে দশ টাকা ধার চেয়ে বসে। কমলা জানায়, পাঁচ টাকা সে কোনও মতে দিতে পারে, সন্ধ্যে-বেলায় যেন বৌ আসে। কিছু টাকা পাওয়া যাবে শুনে বৌএর মলিন মুখ একটু উজ্জ্বল হয়ে ওঠে, মেয়েটার ঔষধ-পথ্য টাকার অভাবে হচ্ছে না। তার পর পাড়ার গল্প ওঠে, কার ছেলে পিকেটিং ক'রে জেলে গেছে, কার মেয়ে রোজ পিকেটিং করতে যায়, এত সাহসও আজকাল মেয়েদের! এবার পূজোয় খদ্দর ছাড়া কিছু কিনবে না ঠিক করেছে, কিন্তু খদ্দরের যা দাম। তার পর কমলার নতুন চুড়ির প্যাটার্ণটা দেখতে চায়।

একটা ছেলের কান্নার শব্দ আসে, দুপুরের জানলায় নিভৃত আলাপ ভেঙে যায়।

শাশুড়ী ঠাকরুণকে খাওয়াতে বসিয়ে নিজে খেতে বসতে দেড়টার আগে হয় না, বাহিরে দালানে ঝি চাকররাও একসঙ্গে খেতে বসে।

খাওয়ার পরও কি কাজের বিরাম আছে? একগাদা সেলাই প'ড়ে, ছেলেমেয়েগুলো কাপড় ছিঁড়তে ওস্তাদ। তার পর এ সব খদ্দরের কাপড় সেলাই করাও হাঙ্গামা। মণা কিন্তু খদ্দর ছাড়া কিছু পরবে না, আর সেই বেশী ছেঁড়ে। তবু হাফপ্যাণ্ট ক'রে ছেঁড়া কিছু কমেছে।

নিঝুম অপরাহ্ণ, চাঁপু মেজেতে একটা কাঁথার ওপর ছোট বালিশ মাথায় দিয়ে ঘুমোয়। লাখী পাশে ব'সে অসম্ভব সব কথা বলে, মা, আচ্ছা তুমি বড় না বাবা বড় ? আচ্ছা, তোমার ত বাবার মত গোঁফ নেই, মেয়েদের থাকে না বুঝি ? লাখীকে বুকে টেনে চুমো খেয়ে কমলা বলে, চুপ কর লাখী, একটু ঘুমো না বাছা। লাখী তার জন্তু-জানোয়ারের রঙীন ছবিভরা এ, বি, সি, ডির বইখানি নিয়ে পাতা ওল্টাতে ওল্টাতে নিজের মনে মনে কথা কয়। কখন তার চোখ ঘুমে ঢুলে পড়ে, কমলা তাকে কোলে টেনে সরু সুরে গান গেয়ে ঘুম পাড়ায়। ছাদে দু'-একটা পায়রা বক্‌বকম্ করে।

চারিদিক্ নীরব। জনহীন পথে একটা ফিরিওয়ালার ডাক করুণ সুরের মত ঘুরে ঘুরে ফেরে। একটা চিল ছাদ দিয়ে উড়ে যায়। নীচে চাকরেরা ও ওপরে ছেলেমেয়েরা ঘুমায়। বাড়ীখানা স্তব্ধ, যেন রৌদ্রময়ী রাত্রি, একটা মাছি ভন্‌ভন্ ক'রে ঘোরে।

লাখীকে শুইয়ে দিয়ে কমলার আর সেলাই করতে ভাল লাগে না। আলমারীটা যেন টানে, যাদুমন্ত্রে ভোলায়। আলমারী খুলে সে সাজানো কাপড়গুলি আবার সাজাতে আরম্ভ করে। কিন্তু আলমারী সাজানো আসল ব্যাপার নয়, আলমারীর ওপরের তাকের পেছনে নীল সিল্কের রুমাল মোড়া দুটি ছোট্ট জামা বাহির করে, সে দু'টির দিকে চেয়ে মেজেতে বসে পড়ে, তার মন কোন্ অজানা দেশে উড়ে যায়—এই সময়টা তার দিন-রাতের সুখ দুঃখের কর্ম্মের বাহিরে। জামা দু'টি তার প্রথমা কন্যার, এক বছর হতে না হতে নিউমোনিয়াতে সে মারা গেছল ; সে কতদিন, পনেরো ষোল বছর হবে। সেই প্রথম-জাতাকে হারানোর সুপ্তশোক

অপরাহ্নের নিস্তব্ধ প্রহরে মনের অতল থেকে জেগে ওঠে,—এখন সে শোকের দুঃখজ্বালা নেই, বেদনা গভীর নয়, রহস্যময়, মন কোন্ স্বপ্নলোকে চলে যায়। কমলা ভাবে, সে যদি আজ বেঁচে থাকত পাড়ার নীলিমার মত হয়ত সুন্দরী হত, হয়ত তার এতদিনে বিয়ে হয়ে যেত, ফুটফুটে খোকার মা হত, হয়ত সে—। কিন্তু তাকে বড় ক'রে ভাবতে যেন সে পারে না, সেই এক-বচ্ছরের ননীর পুতুলটিই চোখে ভেসে ওঠে, চোখ ছলছল করে।

জামা দুটি ভাল ক'রে পাট ক'রে তুলে রেখে আলমারী বন্ধ ক'রে মেজেতে আঁচল পেতে সে বসে। এই অলস মধুর অপরাহ্ণ-টুকু তার স্বপ্ন দেখার, স্বপ্নবোনার, মন নিয়ে খেলা করার সময়—কত কথা কত সাধ মনে হয়—ঘুমন্ত লাখীর দিকে চাঁপুর দিকে চেয়ে সাদা মার্ব্বেলের ওপর কালো চুল এলিয়ে সবুজ পাড় ছড়িয়ে শোয়, কখন ধীরে ধীরে ঘুমিয়ে পড়ে। বারান্দার ঘড়িটা টিক্‌টিক করে, সময় কেটে যায়, বাড়ী নীরব,—যেন রূপকথার ঘুমন্ত রাজকন্যার স্বপ্নপুরী।

ঝনঝন শব্দে কড়ার শব্দ হয়, সদর দরজা নড়ে ওঠে। মধু ছুটে গিয়ে দরজা খোলে। দুড়দাড় ক'রে ছুটে, দালান পেরিয়ে, সিঁড়িতে খট্‌মট শব্দ করতে করতে মণা স্কুল থেকে আসে,—সমস্ত বাড়ী জেগে ওঠে। কমলার ঘুম ভেঙে যায়, চাঁপু চীৎকার ক'রে কেঁদে ওঠে, ঘুম থেকে জেগে একটু কাঁদা তার স্বভাব। বইয়ের ব্যাগটা মেঝেতে ছুঁড়ে ফেলে মণা তাকে ভোলাতে বসে। চাঁপু চুপ করলে মণা লাখীর চুল ধ'রে টানে। কমলা ব'কে উঠলে, মণা,

পকেট থেকে দুটো পেয়ারা বের ক'রে বলে, তোমার জন্যে এনেছি মা। কমলার আর বকুনি দেওয়া হয় না। শুধু বলে, জুতো খোল্, সার্ট ছেড়ে হাত-মুখ ধুতে যা' ভূত কোথাকার।

—মা বড্ড ক্ষিদে।

—হাত মুখ ভাল করে সাবান দিয়ে ধুগে, পথের যত ময়লা গায়।

একটু পরেই মেয়েরাও স্কুল থেকে এসে পড়ে। কাপড় জামা না ছেড়েই রাণু চাঁপুকে আদর করতে বসে, স্কুল থেকে একটি ফুল এনেছে, সেটি তার হাতে দেয়।

কমলার সংসারের কাজ আবার আরম্ভ হয়। ছেলে-মেয়েদের কাপড়-ছাড়া, হাত-মুখ-ধোওয়া তদারক করতে হয়। তার পর সবাইকে জলখাবার দিয়ে চাঁপু ও লাখীকে দুধ খাওয়াতে বসে।

বেলা গড়িয়ে যায়, রান্নাঘরে আগুন পড়ে, বাড়ী ধোঁয়াতে ভ'রে ওঠে। কমলা ঝিকে বকে, এত দেরীতে আগুন দিস্, এখন যদি বাবু এসে পড়েন? স্বামী আসার আগে চুল বেঁধে গা ধুয়ে নিতে হয়। শাশুড়ী ঠাকরুণ বলেন, এসো বৌমা, চুলটা বেঁধে দি। —নিজেই বেঁধে নিচ্ছি মা। আয়না নিয়ে চুল বাঁধতে বসে। চাঁপু এসে আয়নায় উঁকি মারে, আপন মনে হাসে, মাথার ফিতেটা টানে, চুল বাঁধতে দেরী হয়ে যায়।

—বড় জ্বালাতন করিস্ চাঁপি। চাঁপুর কিন্তু বকুনিকে গ্রাহ্য নেই, নিজের মুখখানা আয়নায় দেখতে সে ব্যস্ত, চিরন্তনী নারী!

কোন দিন শাশুড়ী ছাড়েন না, চুল বাঁধতে বসেন। চুল বাঁধা হলে সীমন্তে সিন্দুররেখা টেনে বলেন, জন্ম-এয়োস্ত্রী থাকো,

২

আশীর্ব্বাদ করি। মুখ রাঙা করে শাশুড়ীর পায়ের ধূলো সীমন্তে মুছে কমলা গা ধুতে যায়, বুক দুরদুর করে।

স্বামী আসার আগেই কমলা ফলের রেকাব, জলখাবারের রেকাব সাজিয়ে, ধোওয়া কাপড় গুছিয়ে, ঘরে ব'সে থাকে, টুকটাক কাজ করে, যেন প্রতীক্ষা করছে না, কাজ করছে।

ঘরে ঢুকেই খাবারের রেকাব দে'খে স্বামী খুসি হন, কমলার সদ্য সাবান-ধোওয়া গালে আদর ক'রে বলেন, সাঙ্গ হয়েছে রণ! তুমি এস এস নারি, আন তব হেমঝারি!'

—যাও! হ্যাঁগা, এ প্যাকটাতে কি?

—তোমার জন্যে নতুন শাড়ী।

—হ্যাঁ! খালি ঠাট্টা। খোকার বিস্কুট এনেছ?

—ওই ভুল হয়ে গেল।

—দশটা টাকা দিতে হবে আজ।

—কাউকে দিতে হবে বুঝি?

—না, আমার হাতে কিছু টাকা নেই।

—দেখ, কি সময় পড়েছে, এ টানাটানির বাজার, কিছু টেনে খরচ করতে হয়।

এই রকম সংসারিক প্রেমালাপ কিছুক্ষণ চলে। বেশীক্ষণ চলতে পারে না। সাজগোজ ছেড়ে হাতমুখ ধুয়ে খাবার খেয়ে স্বামী যান বেড়াতে অর্থাৎ মিত্তিরদের বাড়ীর তাসের আড্ডায় অথবা ইউনিয়ান ক্লাবে।

—ওগো, আজ সকাল সকাল এসো।

—হ্যাঁ, বেশী রাত হবে না।

কিন্তু সাড়ে ন'টা দশটার আগে আর বাড়ী ফেরা হয় না।

তার পর ভাঁড়ার-ঘরে রান্না-ঘরে কাজের অবধি থাকে না। ঠাকুরকে সব রান্নার জিনিষ দিতে, রান্না বুঝিয়ে দিতে সন্ধ্যে হয়ে আসে। সন্ধ্যার শাঁখ বাজিয়ে ছাদে তুলসীতলায় প্রদীপ দিয়ে কমলা প্রণাম করে। তারপর তার আর কাজের বেগে নিশ্বাস ফেলার সময় থাকে না—দুধ জ্বাল, রুটি লুচি বেলা, কত কাজ! কাজের মাঝে মন উস্‌খুস্ করে, রাণু, লাখী ও চাঁপুকে নিয়ে মধু পাড়ার পার্কে কখন বেড়াতে গেছে, এখনও ফিরল না কেন, মণাও এখনও হকি খে'লে আসে নি, শোভাটা পাড়ার কোন্ বাড়ীর ছাদে আড্ডা দিচ্ছে। হাতের লেচিগুলো কমলা তাড়াতাড়ি পাকায়।

কলরব করতে করতে ছেলেমেয়ের দল বাড়ীতে ঢোকে, সব মুখ রাঙা, ঘর্ম্মাক্ত। নানা অভিনয়, অভিযোগ, আবদারে রান্নাঘরের সামনে দালানটা মুখর হয়ে ওঠে। কমলার সে সব শোনার অবসর থাকে না, সে রুটি বেলে। শাশুড়ী সিঁড়ির ওপর মালা জপতে জপতে মাঝে মাঝে ব'লে ওঠেন, ওরে গোলমাল করিস না। মধু লাখীকে টানতে টানতে এসে বলে, মা, লাখুর ঘুম পেয়েছে।

—দু'খানা গরম লুচি খাইয়ে দে না বাবা।

চোখ রগড়াতে রগড়াতে লাখী বলে, আমাল পটল ভাজা কৈ?

খেতে ব'সে কিন্তু লাখীর সব ঘুম চ'লে যায়, সে আর রান্না-ঘর ছেড়ে উঠতে চায় না। দাদা-দিদিরা যখন মাষ্টার মশাইএর কাছে পড়াশোনা সেরে দালানে খেতে বসে, তখনও তার মুখ চলছে।

সবার খাওয়া শেষ না হলে সে উঠতে চায় না। খাওয়া শেষে শোভা নিজে মুখ ধুয়ে লাখীর হাতমুখ ধুইয়ে দেয়, বলে, চ, শুতে।

দলবেঁধে হল্লা করে সবাই শুতে যায়; চাঁপুর দুধের বাটি নিয়ে কমলা ওপরে আসে, সবাই কোথায় কি রকম শুল তদারক করে। চারটে বালিশ চার ধারে ঠিক আছে কি না তা দে'খে লাখী নিশ্চিন্ত মনে শোয়। মণা স্কুলের গল্প করে; রাণু ব'লে ওঠে, বেশী বক্‌বক্ করিস নে, ঘুমোতে দে। হঠাৎ লাখী উঠে বসে, বলে, বিছানা বড় ঠাণ্ডা। অয়েল-ক্লথের ওপর কাঁথা দিয়ে সে শোবে না, সে কি চাঁপুর মত ছোট?

মণা অম্নি ব'লে ওঠে, কিন্তু রাত্তিরে বিছানা ভেজাতে—

রাণু বলে,—তুমিও ত বাপু সেদিন—

—যাঃ! সে বুঝি আমি—কথাটা তোলা যে ভুল হয়েছে, তা মণা বুঝতে পেরে চুপ করে।

চাঁপু মায়ের কোলে শুয়ে দুধ খায়, ছেলেমেয়েদের চোখে ঘুম ভ'রে আসে, ঘরের আলো নিভে যায়, দালানের আলোটা মিটমিট ক'রে জ্বলে, আবার বাড়ী নিঝুম নিদ্রিত হয়।

ছেলেমেয়েদের ঘুম পাড়িয়ে কমলা সিঁড়ির পাশে দালানের কোণে একটা সেলাই বা একখানা বাংলা মাসিক পত্রিকা নিয়ে বসে। আজ সন্ধ্যেতে অজিত, কি নির্ম্মল, কি সারদা, কেউ আসেনি, সেই কথা মনে পড়ে। এরা হচ্ছে পাড়ার ছেলে, তাকে দিদি ব'লে ডাকে। সন্ধ্যাবেলায় দালানে প্রায়ই তাদের বৈঠক বসে। কেউ ফাষ্ট ইয়ার, কেউ থার্ড ইয়ারে পড়ে। কাচি বুরুশ,

তরুণ মন। সবাই এসে দিদির কাছে কত সংবাদ দেয়, কত অভিযোগ কত আবদার জানায়, সঙ্গে সঙ্গে চা, খাবার, মাঝে মাঝে মাছের কচুরি বেগুনি লাভ হয়। কি তর্ক করতে পারে ছেলেগুলো!

বাংলা মাসিকের একটা গল্প কমলা পড়তে আরম্ভ করে -- স্বামী-স্ত্রীর মধ্যে বনিবনা হচ্ছে না, স্ত্রী স্বামীকে ছেড়ে চ'লে যাচ্ছে—এই রকম প্লটের একটা গল্প। কি ক'রে স্বামীকে সংসারকে ছেড়ে মেয়েমানুষ চ'লে যেতে পারে, কমলা তা কল্পনা করতে পারে না। সেই দুঃখিনী হতভাগিনীর জন্যে তার চোখে জল আসে, গল্প পড়তে ভাল লাগে না, পত্রিকা মুড়ে রাখে। সিঁড়িতে মস্‌মস্‌ জুতোর শব্দ হয়, কমলা চমকে ওঠে, তার চোখের তন্দ্রা চ'লে যায়, স্বামী আসছেন।

স্বামীকে খাইয়ে নিজে যখন খেতে বসে রাত এগারোটা বেজে যায়। তার পর ঝি চাকর খেলে রান্নাঘর ধোওয়া হয়। সদর দরজা বন্ধ আছে কি না দেখে, ভাঁড়ার-ঘরে কুলুপ দিয়ে পাণ চিবোতে চিবোতে কমলা যখন ওপরে ওঠে, দেখে, স্বামী দিব্যি খাটে শুয়ে, নাসিকা-গর্জ্জন হচ্ছে।

দালানে সে একটু চুপ ক'রে বসে, আকাশে তারাগুলো ঝিলমিল করে, গাছের পাতা কাঁপিয়ে মৃদু বাতাস বয়। সুখনিদ্রা-শান্ত শিশুগুলির দিকে সস্নেহ নয়নে চেয়ে সে ভগবানের চরণে প্রার্থনা করে, এদের তুমি সুখে শান্তিতে রেখো।

—ওগো শুতে এসো, রাত যে একটা হবে, ব'লে স্বামী পাশ ফেরেন।

ধীরে ঘরে ঢুকে কমলা চাঁপুর পাশে শুয়ে নিমেষের মধ্যে ঘুমিয়ে পড়ে।

এম্নি করে মায়ের দিনের পর রাত, রাতের পর দিন কেটে যায়।

কিন্তু সেদিন যে কি অঘটন ঘটল কমলা তা নিজেই প্রথমে বুঝতে পারেনি। মেথরের দল মিউনিসিপ্যালিটির ময়লা-ফেলা গাড়ী হাঁকিয়ে অনেকক্ষণ চ'লে গেছে। মধু নিজেই উঠে সিঁড়ির বারান্দা ধুয়েছে। বাইরে রোদ উঠে গেছে, কমলার তখনও ঘুম ভাঙেনি। যখন সে জাগল, লজ্জিতভাবে দেখল, স্বামী উঠে খাটে ব'সে, ছেলেমেয়েরাও জেগেছে, তবে মায়ের ঘুম ভেঙে যেতে পারে ভেবে গোলমাল করছে না, ফিস্‌ফাস কথা হচ্ছে।

স্বামী বল্লেন, কি গো, এত দেরী আজ, শরীরটা খারাপ?

—কেন, একদিন দেরী হতে পারে না! আমি কি কল না কি, যে রোজ এক সময়ে উঠতেই হবে, না আমি কলের কুলি যে ভোরের ভোঁ বাজলেই কাজে ছুটতে হবে!

—না, তা বলছি না।

কারুর দিকে ভ্রূক্ষেপ না ক'রে কমলা নীচে নেমে গেল। মায়ের মেজাজ আজ সুবিধের নয় দে'খে ছেলেমেয়েরা সেদিন হল্লা বা বালিশ ছোঁড়াছুঁড়ি করতে সাহস করলে না।

সারা সকাল কোনও কাজে কমলার মন লাগল না, দেহ শ্রান্ত, মনটা কেমন ভার, গত রাতে ভাল ঘুম হয়নি।

দেরীতে উঠে সব বিশৃঙ্খল হয়ে গেল সেদিন; দশটা প্রায় বাজে

সব রান্না হল না, ছেলেমেয়েরা শুধু ডাল ভাত ও ভাজা খেয়ে স্কুলে গেল ; কমলা আপন মনে ব'লে উঠ্‌ল, আমি কি মাইনে-করা চাকরাণী, আমার যেমন খুসি আমি কাজ করবো। স্বামী স্নান ক'রে এসে দাঁড়িয়ে বল্লেন,—ঠাকুর, যা হয়েছে দাও।

সেদিন কমলা বিশেষ কিছু খেলে না, খেতে অরুচি। মধু ও বামুনঠাকুর খাওয়াতে কত পীড়াপীড়ি করলে, তাদেরও ভাল ক'রে খাওয়া হল না। শাশুড়ী ঠাকরুণ বল্লেন, আজ শরীরটা ভাল, নেই বৌমা, শুয়ে থাকগে। কমলা মনে মনে বল্লে, হ্যাঁ, শুয়ে থাকব, সংসারের কাজ কে করবে ?

অপরাহ্ণে সে নিজের ঘরে এলিয়ে শুয়ে পড়ল, কোনও সেলাই বা বই হাতে নিলে না। লাখী একটা আবদার করতে গিয়ে থাপ্পড় খেয়ে কেঁদে ঘুমিয়ে গেল।

কমলার মন বড় চঞ্চল মনে হল ; তার সেই প্রথম-জাতা কন্যার কথা বার বার মনে পড়তে লাগল। তার ছোট জামা দুটি বাহির ক'রে বুকে জড়িয়ে অনেকক্ষণ ধ'রে কাঁদলে। কেন যে কাঁদছে, তা সে নিজেও বুঝতে পারলে না ; কাঁদতে কাঁদতে মন হাল্কা হয়ে আসতে লাগল, বিদ্যুতের ঝিলকির মত তার মন চমকে উঠল, সে বুঝতে পারল, তার কি হয়েছে আজ ; মুখ প্রথমে গম্ভীর হল, তার পর রহস্যময় মধুর সুন্দর হয়ে উঠল।

সারা দিনের কাজ সেরে রাতে যখন কমলা শুতে গেল, সে শোবার ঘরে ঢুকল না, সামনের বারান্দায় লালপাড়ওয়ালা আঁচল পেতে শুয়ে পড়ল, তারা-ভরা আকাশের দিকে চেয়ে রইল, একটা তারা খ'সে পড়ল।

স্বামী কখন পাশে এসে বসেছেন জানতেই পারেনি। স্বামী তার মাথায় হাত বুলাতে সে স্বামীর হাতটা নিজের হাতের মধ্যে টেনে নিলে, স্নিগ্ধ স্বরে বল্লে—ওগো।

—কি!

স্বামীর মুখ তার মুখের উপর নত হয়ে পড়তে সে স্বামীর কানে কানে কি কথা কয়ে রহস্যময় হেসে উঠল, তারা-ভরা আকাশ ঝিকমিক করতে লাগলো।

স্বামী হেসে বল্লেন—এই ব্যাপার? আবার আর একটি! যেন কমলাই একমাত্র দায়ী!

অধরে আদর করে বল্লেন, তা বেশ, কাল দিদিকে চিঠি লিখে দেবো।

—না গো না, অত তাড়াতাড়ি নেই, এখনও অত অকর্ম্মণ্য হইনি।

স্বামী তার তাম্বুল-রঞ্জিত আবেগ কম্পিত ওষ্ঠে চুম্বন করিলেন।

কমলার চোখে ঘুম এল না। একবার ছাতে ঘুরে এল, দালানে-ঝোলানো বিদ্যাসাগর, গান্ধী, চিত্তরঞ্জনের বাঁধানো ফটোগুলির সাম্‌নে দাঁড়িয়ে তাঁদের প্রণাম কর্‌লে। অমন কোনও মহাপুরুষ তার গর্ভে জন্মাবে, অত পুণ্যবতী নয় সে, তবু গর্ভবতী মাতার মানস-স্বপ্ন কে বল্‌তে পারে!

তারাগুলির দিকে চেয়ে কত কথা ভাবতে ভাবতে গভীর রাতে কমলা ঘুমিয়ে পড়ল।

# বেহালা

বৌদি তার ভ্রমরের মত কালো ভ্রূ বাঁকিয়ে হীরার মত জ্বলজ্বলে চোখ কাঁপিয়ে বললে,—না।

আবার বললুম, বৌদি' আর সাধতে পারি না, একটা গান শোনাবে কি না?

বৌদি তার রাঙা অধর ফুলিয়ে সোনার দুল দুলিয়ে সাপের কুণ্ডলীর মত সুন্দর খোঁপাটা নেড়ে বললে,—না।

বললুম, আচ্ছা, শোন বৌদি একটা গল্প বলছি, এ শুনে দেখি তুমি কেমন গান না গাও!

বৌদি তার পানে-রাঙা ঠোঁট থেকে হাসির আবীর ছড়িয়ে ঘাড় বাঁকিয়ে মুক্তার মালা একটু বাজিয়ে বল্লে, হাঁ, ভাই, বলত একটা গল্প, এই ত বেশ, তা নয় খালি গান আর গান।

ধীরে বললুম, গেল বছর আমার ভারি মজার অসুখ করেছিল, শুনেছ?

আলতা মাখা পা দু'টি দুলিয়ে ইজি-চেয়ারে দেহ এলিয়ে ছোট একটি 'না' বলে, বৌদি আমার গল্প শুনতে লাগল।

শাড়ীর আঁচলটা ঘাড় থেকে ফে'লে চেয়ারটা কাছে টেনে নিয়ে আমি গল্প বলতে লাগলুম।

এই রকম রাত্তির বেলা। সমস্ত দিন অসহ্য গরম গেছে, রাত্তিরে একটু ঠাণ্ডা হয়েছে। বিছানায় শুয়ে কিছুতেই ঘুম

আসছে না। এই ইজি-চেয়ারটা তখন আমার ঘরে থাকত। একটা নভেল নিয়ে ইজি-চেয়ারটায় শুলুম ; বিচ্ছিরি গল্পটার স্থুরু, প্রথমেই স্ত্রীর মৃত্যুশোকে স্বামী আত্মহত্যা করতে যাচ্ছে। নভেলটা রেখে দিয়ে ভাবলুম একটু বেহালা বাজাই। বাক্স খুলে বেহালা বের ক'রে দেখি, ছড়টা আবার ঠিক নেই, টেবিলের উপর বেহালা রেখে দিয়ে ইজি-চেয়ারটা বারান্দায় টেনে শুয়ে পড়লুম। সপ্তমী কি নবমী তিথি হবে, স্নিগ্ধ জ্যোৎস্না, তারাগুলো হীরের টুকরোর মত জ্বলজ্বল করছে, ফুরফুরে মিষ্টি হাওয়া বইছে, চোখে মুখে সমস্ত দেহে জ্যোৎস্না ঝ'রে পড়তে লাগল। কত কি যে হাবিজাবি হিজিবিজি মনে পড়তে লাগল, এই জ্যোৎস্নার কথা কবিরা কত রংএ, রসে, ভাবে, ছন্দে বলেছে, কত যুগের কত প্রেমিকার বিরহের দীর্ঘশ্বাস এতে মেশান, আরও কত কি কথা। জ্যোৎস্নায় যেন ভিজে সমস্ত দেহ-মন ঝিমিয়ে আসতে লাগল, ঠিক ঘুম নয়, চোখ বুজি, কালো পর্দ্দার ওপর কত কালো অদ্ভুত মূর্ত্তি নেচে বেড়াচ্ছে ; চোখ মেলি, অতি সূক্ষ্মতন্তুময় ওড়নার মত জ্যোৎস্নার আলো আমার ওপর বাতাসে কাঁপছে ! দেখ ভাই, মদ কি আফিম কখনও খাইনি, কিন্তু মনে হল যেন একটা নেশা করেছি। কবিরা যে বলে, চাঁদের আলোয় কি একটা মায়া আছে, মোহমন্ত্র প'ড়ে লোককে মাতাল ক'রে তোলে তা খুব সত্যি ; জ্যোৎস্না যেন দেহের প্রতি লোমকূপ দিয়ে রক্তের সঙ্গে মিলে গেল, সমস্ত দেহ ঝিমঝিম করছে, যতরকম অসম্ভব কথা, আজগুবি কল্পনা মাথায় আসতে লাগল, এক আফিম-খোরের গল্প পড়েছিলুম, মনে হল ঠিক তার মত অবস্থা। একটু ভয় হল কিন্তু, নেশাটায় ধীরে ধীরে মসগুল হয়ে যাচ্ছি।

হঠাৎ যেন একটা সাদা পর্দ্দা উড়ে গেল, জ্যোৎস্না আরও উজ্জ্বল হয়ে উঠল, তারাগুলো যেন নীলপরীদের মত প্রদীপ হাতে ক'রে আমার দিকে নেমে আসছে।

চোখ বুজে রইলুম। একটা গানের সুর কানে এসে বাজল, বহুদূর হতে একটা করুণসুরের রেশ, স্তব্ধ নিশীথে অন্ধকার পথের ধারে একটি বেণুর মর্ম্মরধ্বনির মত,—যেন মঙ্গলগ্রহে ব'সে কে বেহালা বাজাচ্ছে, তারি অতি ক্ষীণ ঝঙ্কারধ্বনি কানে এসে লাগছে।

সুরটা কাছে এল, মনে হ'ল তারালোক থেকে নয়, পৃথিবীর বুক থেকে, এই অন্ধকার ঘুমন্ত বাড়ীর ভিৎ দিয়ে উঠে আসছে, একটি করুণ মধুর বেহালার ঝঙ্কার। আরও কাছে এল। না, মাটি থেকে উঠছে; না, এ সুর যেন কোন অজানা দেশ থেকে সাগর পার হয়ে দক্ষিণ বাতাসে ভেসে আসছে। আরও কাছে, হাঁ, এই বাড়ীতে, আমার ঘরের মধ্যে ব'সে কে বেহালা বাজাচ্ছে!

চোখ চেয়ে উঠে বসলুম, মাথাটা ঝাঁকিয়ে নিলুম, কান দু'টো চুলকালুম। হাঁ আমার ঘর থেকেই ত বেহালার ঝঙ্কার আসছে, অতি মৃদু, অতি মিষ্টি, একটি তার কেঁপে কেঁপে বাজছে।

অন্য সময় হলে হয়ত ভয়ে মূর্চ্ছা যেতুম, কিন্তু এ সুর কোন সোনার স্বপ্নের মত, এত মিষ্টি যে কোনও ভয় হল না, তাছাড়া কোনও নেশার ঘোরে যেন বাহিরের জগৎ ভুলে গেছলুম।

এবার বেহালার সব তারে ঝঙ্কার উঠছে, যেন একটা গিরি-ঝর্ণা নুড়ির মল বাজিয়ে নৃত্য করতে করতে চলেছে। কত রকমের

গান, কত স্থর বেজে উঠছে। কখনও দক্ষিণ বাতাসে বসন্তের পুষ্পবন উতলা হয়ে উঠছে,—কুহু ডাক্‌ছে ; কখনও গ্রীষ্মমধ্যাহ্নে তপ্ত পবনে ঝরা-পাতার দীর্ঘশ্বাস,—ক্লান্ত কপোতের করুণ কণ্ঠ ; কখনও শ্রাবণের অবিরল বারি ঝরার ঝরঝরানি গান,—বেহালা যেন স্থরে ক্ষেপে উঠছে, মেঘ ডাকছে, বজ্র হাঁকছে, জল কলকল বয়ে ; চলেছে শেষে ধীরে ধীরে তারাগুলি কেঁপে কেঁপে স্তব্ধ হয়ে আসছে,—প্রেমিকের মৃদুগুঞ্জনের মত।

এতক্ষণ স্থরের মায়ালোকে ভুলেছিলুম, বেহালা বাজান থামতেই গা সির সির করতে লাগল, স্থরগুলো যেন ঘুরে ঘুরে হিমশীতল আঙ্গুরের ডগা দিয়ে গায়ে সুড়সুড়ি দিচ্ছে, কাঁপতে লাগলুম, সে বেহালা-বাদক ত আমার ঘরেই ব'সে আছে !

চুপ করে চেয়ারে ব'সে রইলুম। ঘরের স্তব্ধ অন্ধকার হাঁ ক'রে আছে। একবার ঢোঁক গিলে বল্লুম—কে ? কোনও উত্তর নেই।

জোর ক'রে বলতে চাইলুম, কে বেহালা বাজাচ্ছিলে, ঘর থেকে বের হয়ে এস। কিন্তু গলাটা শুকিয়ে কাঠ হয়ে গেছে, কোনও স্বর ফুটল না। ঘর নিঝুম, একটু শব্দ নেই। ভাবলুম, হয়ত আমার মনেরই ভুল, কিন্তু বেহালা ত স্পষ্ট শুনলুম, এখনও তার স্থর কানে বাজছে। মরিয়া হয়ে উঠে দাঁড়িয়ে পা টিপে টিপে দরজার গোড়ায় এসে তাড়াতাড়ি স্থইচ্‌টা টিপে আলো জ্বালালুম। কেউ ঘরে নেই, বেহালাটা টেবিলের উপর অতি শান্তশিষ্ট নির্দোষী ছেলের মত স্থির হয়ে প'ড়ে আছে। টেবিলের উপর থেকে একটা মোটা বাঁধান শক্ত বই হাতে নিয়ে তক্তার তলা ঘরের কোণ সব দেখলুম। কেউ কোথাও নেই।

মাথা ঝিম্ ঝিম্ করতে লাগল। কি আশ্চর্য্য! সত্যি কেউ ঘরে ব'সে বেহালা বাজাচ্ছিল, না, আমি কি স্বপ্নে বেহালা শুনলুম? বুকে হাত দিয়ে দেখলুম, বুকটা একটু দ্রুত তালেই ধুক্‌ধুক্ করছে। এক গেলাস ঠাণ্ডা জল খেয়ে, মাথায় চোখে মুখে জল দিয়ে শুয়ে পড়লুম।

রাতে ঘুম ভেঙে যেতে লাগল, ভাল ঘুম হল না, সেই বেহালার সুরগুলো যেন সাপের মত আমায় জড়িয়ে নেচে বেড়াচ্ছে। সকালের আলো ঘরে আসতেই মনটা হাল্কা হয়ে গেল, রাতের কথা একেবারে ভুলে গেলুম।

কিন্তু সন্ধ্যা হতেই ভয় হতে লাগল। যতক্ষণ বেহালা বাজে বেশ শুনতে লাগে, কিন্তু তারপর!

রাতে খেয়ে আর একা ঘরে যেতে সাহস হল না। খোকাকে বল্লুম, খোকা গল্প শুনবি আয়। খোকাকে ঘরে টেনে নিয়ে এলুম। তার সঙ্গে তাস খেলতে খেলতে তাদের ইস্কুলের মাষ্টারের গল্প, ছেলেদের গল্প, খেলার গল্প করতে করতে খানিকক্ষণ কাটল। দশটা বাজলেই সে ব'লে উঠল, দিদি, বড় ঘুম পাচ্ছে। অগত্যা তাকে ছেড়ে দিলুম। বেহালাটা ভাল ক'রে বাক্সে বন্ধ ক'রে ঘরের কোণে রেখে আলো নিভিয়ে শুয়ে পড়লুম। বারান্দায় জ্যোৎস্নায় গিয়ে বসতে আর সাহস হল না।

একটু তন্দ্রা এসেছে, ঘুমটা হঠাৎ ভেঙে গেল। গুমরে গুমরে কান্নার মত অতি করুণ এক সুর ঠিক আমার তক্তার তলা থেকে আসছে, যে কোণে বেহালার বাক্স রেখেছি, সেই কোণ থেকে ক্ষুব্ধ বেদনার হাহাকারের মত বেহালার একটা তার কোন রুদ্ধ

আবেগে কেঁপে কেঁপে যেন এই ছিঁড়ে যাবে, অন্ধকার ছোট গর্ত্তে বন্দী পাখীর মত বেহালাটা যেন বাক্সের মধ্যে ছটফট করছে; ক্ষুব্ধ রোষে আর্ত্তনাদ ক'রে উঠছে।

বিছানায় উঠে বসলুম। তারের কাঁপনের সুরের সঙ্গে আপন বুকের স্পন্দন ধ্বনি স্পষ্ট শুনতে পাচ্ছি। একটা শব্দ হল, বেহালার বাক্সের ডালাটা যেন খুলে মেঝেতে পড়ল, বেহালার তারে তারে আনন্দের ঝঙ্কার উঠল।

ভীত বিস্মিত চোখে কোণের অন্ধকারের দিকে চেয়ে রইলুম। অদ্ভুত অন্ধকারের রংটা, ঠিক কালো নয়, কালোর ওপর স্নিগ্ধ নীলের পর্দ্দা কাঁপছে, সেখান থেকে কত রাগরাগিণী নটীর মত সুরের নূপুর বাজিয়ে নৃত্য করতে করতে কোথায় চ'লে যাচ্ছে; অন্ধকারটা রিম ঝিম করছে। অন্ধকারটার দিকে চেয়ে যেন কোন মন্ত্রশক্তিতে বিমুগ্ধ হয়ে স্থির হয়ে বেহালা বাজান শুনতে লাগলুম।

কতক্ষণ বেজেছিল বলতে পারি না। মুমূর্ষু হংসের শেষগানের মত করুণ সুরে বেহালার গান থামল। ঘরের অন্ধকার কাঁপতে লাগল। গা সিরসির করতে লাগল। মনে হল, অন্ধকার কোণে ব'সে যে এতক্ষণ বেহালা বাজাচ্ছিল সে ঘুরে ঘুরে বেড়াচ্ছে; অন্ধকারে দেওয়াল হাৎড়ে আমার তক্তার পেছন ঘুরে মাথার কাছে আসছে। গা ছম ছম করতে লাগল। চেঁচিয়ে ব'লে উঠলাম, কে?

আসার উসখুস শব্দ যেন থামল, বেহালার একটি তার অতি মৃদু কেঁপে মিষ্টি সুরে ব'লে উঠল, আমি।

চেনা গলা, অনেক দিন আগে যেন শুনেছি। সাহস ক'রে বললুম, কে তুমি?

বেহালা আবার বেজে উঠল, আমি অসিত।

অসিত? অমিয়ার দাদা?

হাঁ, আমি আর এখন অমিয়ার দাদা নেই, এক মাস হল আমি দিল্লীতে নিউমোনিয়ায় মারা গেছি।

পাশ-বালিশটা আঁকড়ে ধ'রে কাঁপতে লাগলুম, নিরুপায় হয়ে বললুম, আপনি কেন এখানে এসেছেন?

তোমাকে বেহালা শোনাতে। তুমি একবার আমাকে বেহালা বাজাবার জন্যে অনুরোধ করেছিলে, মনে আছে?

হাঁ, অমিয়া সেদিন আমার কাছে দিনটা কাটাতে এসেছিল, আপনি যখন তাকে বাড়ীতে নিয়ে যেতে এলেন, আপনাকে বেহালা বাজাতে বলেছিলুম বটে।

অনেক রাত হয়েছিল ব'লে তখন বাজাতে চাইনি, বলেছিলুম, আর-একদিন এসে বাজাব। তারপরেই দিল্লীতে চাকরী পাওয়ায় কলকাতা ছেড়ে চ'লে যেতে হল।

দিল্লী যাবার আগের দিন দেখা কর্‌তে এসেছিলেন, সেদিনও বাজাতে বলেছিলুম বটে।

হাঁ, আমি, বলেছিলুম, দিল্লী থেকে ছুটির সময় এসে শোনাব। সেই কথাটা রাখতে এসেছি।

এখন আপনি—

আমি এখন প্রেতাত্মা, তোমার কোনও ভয় নেই।

বিছানার চাদরটা সর্ব্বাঙ্গে মুড়ি দিয়ে শুয়ে বললুম, আচ্ছা, এখন আপনি যান।

আর বেহালা বাজাব?

চাদরের ভেতর থেকে কোনও মতে বললুম, না।

তোমাকে বলেছিলুম বেহালা শোনাব, তাই এসেছিলুম, আর এসে শোনাতে হবে ?

অস্ফূটস্বরে বললুম, না। তারপর আপাদমস্তক চাদরে ঢেকে বালিশে মুখ গুঁজে পড়লুম।

আচ্ছা Kreutzer Sonataটা শুনিয়ে যাই।

আবার বেহালার ঝঙ্কার উঠল, স্বরগুলো নটীর নূপুরের মত ঘরে ঘুরে ঘুরে বেজে জুঁই ফুলের মত আমার বিছানার উপর ঝ'রে ঝ'রে পড়তে লাগল, তক্তা, লেপ, চাদর, বালিশ সব সুরে কাঁপতে লাগল। যতক্ষণ বেহালা বাজছিল, যেন কোন সুধার স্রোতে ভেসে যাচ্ছিলুম, কিন্তু যেই থামল, সমস্ত দেহ আবার সিরসির ক'রে কাঁপতে লাগল।

অসিত বললে, চললুম, নমস্কার।

তাকে কোনও উত্তর দিতে পারলুম না, বেহালার সুর ধীরে বাহিরে ভেসে যেতে লাগল,—দূরে আরও দূরে যেতে লাগল, অতি করুণ ক্ষীণ হয়ে দিগন্তে মিলিয়ে গেল, তারালোকে মিশিয়ে গেল।

বেহালা থেমে গেল কিন্তু ঘরের অন্ধকারে বাহিরে পাণ্ডুর জ্যোৎস্নায় বেহালার গানের সুরে ঝিমঝিম করছে, সারা রাত বিছানায় চুপ ক'রে চোখ বুজে প'ড়ে রইলুম, মাথায় সুরগুলো রিমঝিম করতে লাগল।

তার পরের রাত থেকে অবশ্য আর কেউ বেহালা বাজাতে আসেনি।

আমি চুপ করলুম। বৌদি তার খোঁপাটা খুলে কোঁকড়া চুলগুলি

মেলে দিয়ে উঠে বসে বললে, হয়ে গেল গল্প? মজার অসুখটা কি হল?

ও, মজার অসুখটা; এর পর থেকেই মাথাটা কেমন ধরত, সব সময়ে সেই বেহালার সুরগুলো মাথার মধ্যে রিমঝিম করছে। ভয় হল, মাথাটা খারাপই হয়ে যাবে নাকি। বাবাকে একদিন চুপে চুপে সব কথা বললুম। তখন দাদার এক বন্ধু নতুন ডাক্তারি পাশ ক'রে বেরিয়েছেন। বাবা একেবারে তাঁকে আমার কাছে এনে সব কথা ব'লে দিলেন। আমি ত লজ্জায় মরি। তবে প্রেস্‌কিপসন্‌টার জন্যে তাঁকে ধন্যবাদ দিতে হবে। তখন ইয়োরোপের খুব বড় এক বেহালাবাদক কলকাতায় এসেছিলেন। নতুন ডাক্তারের উপদেশ হল, রোজ তাঁর বেহালা বাজান শুনে আসতে হবে। আশ্চর্য্য, দিন চার তাঁর বেহালা বাজান শুনে আমার মাথার দপদপানি সেরে গেল। কি মজার অসুখ, না?

বৌদি তার কাল চোখে হাসি-কৌতুকের বিদ্যুৎ ঠিকরে বললে, ও, সেই ডাক্তারটির সঙ্গেই বুঝি ৭ই—

মুখ রাঙা করে বললুম, যাও, আচ্ছা এখনও গান শোনাবে না?

তার দুখানি সুডোল বাহু দিয়ে আমায় জড়িয়ে, লাবণ্যশিখার মত আঙুল দিয়ে আমার গাল টিপে আদর করে বৌদি বললে, বিরহের গান শুনতে ভারি ইচ্ছে করছে? আচ্ছা, একটা শোনাচ্ছি, ভাই। আমি বলছি, তোর বাসর ঘরে সারা রাত গান গাইব। ভয় নেই রে, তোর বিয়ের লুচি না খেয়ে মরছি না, যে আবার ভূত হয়ে গান শোনাতে আসব। আর এখন ত আর একা নও, ডাক্তার সঙ্গে সঙ্গেই থাকবে। ভয় কি!

# হোটেলওয়ালা

সে বছর গ্রীষ্মকালে আমরা জার্ম্মানীতে বেড়াতে গেলুম—সতীশ ঘোষ, সিতাংশু সেন ও আমি। কোল্‌নের অপূর্ব্ব গির্জ্জা; রাইন-নদীতে ষ্টীমারে ভ্রমণ; বন্‌-এ বিটোফেনের বাড়ি; বার্লিন—কাইজারের দম্ভ, জার্ম্মান-জাতির সভ্যতার রূপ, বিজ্ঞানের সাধনা-ক্ষেত্র ভোগলালসার লীলাভূমি বার্লিন; লাইপজিগ; ড্রেসডেনে চিত্রশালা, অপেরা; ম্যুনসেনে এসে ঘোষ আর নড়তে চাইলে না; আমাদের প্ল্যান ছিল ভিয়েনা পর্য্যন্ত যাওয়া যাবে।

সে বললে, বাকী ছুটিটা সে ম্যুনসেনে কাটাবে, সিতাংশুর সঙ্গে গির্জ্জার পর গির্জ্জা ও আমার সঙ্গে চিত্রশালার পর চিত্রশালা ঘুরতে আর সে রাজী নয়; সে জার্ম্মানীতে এসেছে কতকগুলি প্রাচীন কালো পাথরের গির্জ্জা বা মেরী ও বিশুখৃষ্টের রংচঙে ছবি দেখবার জন্য নয়, সে এসেছে 'লাইফ' দেখতে, ম্যুনসেনের বীয়ার ও অপেরা ছেড়ে সে আর কোথাও যাচ্ছে না।

সিতাংশু বললে, আচ্ছা, ভিয়েনাতে নেই যাওয়া হ'ল, কিন্তু রোথেনবুর্গে যেতে হবে; দেখ, বেড্‌ডেকারে লিখছে, রোথেনবুর্গ ইয়োরোপের অতি পুরাতন শহর, মধ্যযুগের এক পরমসুন্দর রূপ কালের শাসন এড়িয়ে স্বপ্নের মত জেগে আছে, যেন সময়ের চলা থেমে গেছে এখানে,—চতুর্দ্দশ পঞ্চদশ শতাব্দীর পরিখা-দেওয়াল-ঘেরা নগর, তোরণদ্বার, গির্জ্জা, দুর্গের ধ্বংসাবশেষ—

ঘোষকে ম্যুনসেনে রেখে আমরা দু-জন রোথেনবুর্গের দিকে যাত্রা করলুম। ঢেউ-খেলান ছোট পাহাড়ের সারি, বার্চ্চ বন, পাইন বনের ঘন রহস্য, তরঙ্গায়িত সবুজ প্রান্তরে গির্জ্জার চূড়া ঘিরে লাল-টালি ছাওয়া ছোট ছোট কুঁড়েগুলি,—ছোটনাগপুরের পার্ব্বত্য সৌন্দর্য্যের সঙ্গে বাংলার স্নিগ্ধতা শ্যামলতা মেশান প্রাকৃতিক দৃশ্যপট। ছোট ট্রেন যখন রোথেনবুর্গে এসে থামল তখন সন্ধ্যা হয়-হয়, সবুজ পাহাড়ের গায়ে থাকে থাকে সাজান লাল রঙের ত্রিকোণ ছাদের বাড়ীর সারি, গির্জ্জার চূড়া, তোরণ, স্তম্ভ সন্ধ্যারাগে ঝলমল আকাশের মায়াপটে আগুনের শিখার মত, যেন সবুজরঙের পেয়ালাতে রাঙা মদ গলিত স্বর্ণের মত টলমল।

সিতাংশু বেডডেকার দেখে ঠিক ক'রে রেখেছিল যে, রাট-হাউসের কাছে 'রাটস্-কেলার' হোটেলে গিয়ে থাকা হবে। কিন্তু হোটেলে গিয়ে জানা গেল, ঘর খালি নেই, আমেরিকান ভ্রমণকারীর দল সমস্ত হোটেল দখল ক'রে বসে আছে। সুটকেস-বাহক কুলিটি বললে, বুর্গটোরের কাছে একটি ভাল হোটেল আছে, তবে সে শহরের শেষ প্রান্তে—'হোটেল সোহো'। এই মধ্যযুগের প্রাচীন শহরে হোটেল সোহো! সেইদিকেই যাওয়া গেল।

'হোটেল সোহোর' ম্যানেজার জানালেন, সেখানেও স্থানাভাব, সেখানেও আর একদল মার্কিনদেশীয় ভ্রমণকারী; আর যা দু-খানা খালি ঘর আছে তা আগামী কল্যের জন্য রিজার্ভ করা রয়েছে। সিতাংশু ম্যানেজারের সঙ্গে রীতিমত চেঁচামেচি সুরু ক'রে দিলে,—দেখুন, আমরা আসছি ভারতবর্ষ থেকে আপনাদের এই পুরাতন

শহর দেখতে, আর আপনি বলছেন, থাকবার জায়গা নেই—অতিথিদের প্রতি জার্ম্মানীর—

এমন সময় ক্রমান্ধকারময় নির্জ্জন পথ কার হাস্যে কেঁপে উঠল, হাস্য নয় অট্টহাস্য। ম্যানেজার বললেন, ওই হোটেলের মালিক আসছেন, ওঁকে বলুন।

ছাই-রঙের স্যুট পরা একটি মোটা লোক আমাদের দিকে এগিয়ে এলেন পথের বাঁক থেকে, যেন চারিদিকের ছায়া মূর্ত্তিমান্ সরব হয়ে উঠল। লোকটি যেমন স্থূল তাঁর কণ্ঠস্বর তেমনি বাজখাঁই, গাল দুটি ফোলা ফোলা, বড় বড় চোখ দুটি ভাসা ভাসা, ষ্টেজের ভাঁড় বা সার্কাসের ক্লাউনের মত অঙ্গভঙ্গী,—অর্থাৎ জীবনটা একটা পরিহাস, ফূর্ত্তি ক'রে নাও।

অত্যধিক বীয়ার পানে স্ফীত উদর দুলিয়ে লোকটি অট্টহাস্যের সুরে বললেন,—কি ব্যাপার, এত হৈ-চৈ কিসের—হা, হা, শুভসন্ধ্যা বিদেশী অতিথিগণ, রবার্ট নয়মান, হোটেল সোহোর মালিক, আপনাদের ভৃত্য—ব্রেজিল? পর্ত্তুগাল? সিনা—হা হা—

সিতাংশু ক্ষুব্ধস্বরে ব'লে উঠল,—ভারতবর্ষ, ভারতবর্ষ। আমরা আসছি—

সিতাংশুর বাক্যগুলি তাঁর কণ্ঠস্বরে ডুবিয়ে নয়মান বলে উঠলেন—ইণ্ডার—ইণ্ডার—কালকুটা, গুট্—

আমি ধীরে বললুম,—এখন আমরা লণ্ডন থেকে এসেছি, জার্ম্মানী বেড়াতে, আপনার হোটেলে দুই-বিছানা-ওয়ালা একখানা ঘর পাওয়া যাবে কি?

—লণ্ডন? ও লণ্ডন!

'একদা তুমি প্রিয়ে
আমার এ তরুমূলে
বসেছ ফুল-সাজে
সে কথা কি গেছ ভুলে?'

কে গায়? পথ দিয়া কে গান গাহিয়া যায়। গানের ছোঁয়ায় রুগ্ন বৃদ্ধ বিছানায় উঠিয়া বসিল, জানালাটা খুলিয়া দেখিল, কচি বাঁশের বাঁশীর মত একটি মুসলমান ছেলে মাথা দোলাইয়া গান গাহিতে গাহিতে চলিয়াছে।

এ সুন্দর জ্যোৎস্না-রাত্রির দিকে চাহিয়া বৃদ্ধ কবি বেশীক্ষণ বসিয়া থাকিতে পারিল না, বিছানায় শুইয়া পড়িল, তাহার সমস্ত দেহে চাঁদের আলো ঝরিয়া পড়িতে লাগিল।

না প্রিয়া ভোলে নাই, তাহার জীবন-তরুর মূলে যে কলা-লক্ষ্মী জ্যোৎস্না-রাতে বীণার ঝঙ্কার তুলিয়াছে, সেই কবিতা-রূপিণী প্রিয়া একবার মূর্ত্তিমতী হইয়া আসে না, মানস-সরোবরের সকল গানের পদ্মের মালা যে তাহার গলায় দোলান, সেই মালাটি সে মৃত্যুর হাতে দিয়া সকল লজ্জা দূর করে না?

আজ তাহার জীর্ণ দেহ, নিষ্প্রভ নয়ন, ভগ্ন কণ্ঠ, কিন্তু একদিন সে ত প্রিয়াকে ফুলসাজে সাজাইয়াছে, সেই ফুলের গন্ধে আজ যাত্রার রাত্রির দণ্ড প্রহর উতলা হইয়া উঠিয়াছে। সে ব্যর্থ নয়। কত শরৎ প্রভাত, কত মাধবী রাত্রির কণ্ঠে সে যে সুরের মালা দোলাইয়া দিয়াছে, সে-সব মালা কবে ছিঁড়িয়া খসিয়া গিয়াছে, কিন্তু তাহার প্রিয়া এ মালাগুলির কথা ভোলে নাই—সেই হারাইয়া-যাওয়া ভুলিয়া-যাওয়া মালাগুলি মৃত্যু-বধূর গলায় দোলাইয়া তাহার

হাত ধরিয়া সে নব-জীবনের অভিসারে নির্ভয়ে আনন্দে চলিয়া যাইবে।

নীলাম্বরী সুন্দরী শ্যামা ধরণীর দিকে চাহিয়া বৃদ্ধ কবি জয়ধ্বনি করিয়া উঠিল, সে ধন্য হইয়াছে!

রাত্রি গভীর হইয়াছে, চারিদিক নিঝুম, চাঁদের আলোয় সেই কদর্য্য বীভৎস বস্তিটিও এক মায়াপুরীর মত দেখাইতেছে। বস্তির কোণে ছোট মাটির ঘরে ক্ষীণ প্রদীপের আলোয় লতিফ এক গাদা কাগজের উপর ঝুঁকিয়া পড়িয়াছে, আজ সে ছাপাখানা হইতে অনেকগুলি টুকরা কাগজ আনিয়াছে, সেগুলি সে বাছিয়া বাছিয়া পড়িতেছিল, যে লাইনগুলি ভাল লাগিতেছিল, সেগুলি তাহার এক মোটা খাতায় গুণ গুণ করিয়া গান করিতে করিতে টুকিতেছিল। এ খাতাখানি ছাপাখানার দপ্তরী তাহাকে উপহার দিয়াছে।

লেখা শেষ হইল, সে প্রদীপ নিভাইয়া দিল, ছোট জানালা দিয়া একটু জ্যোৎস্না তাহার গায়ে আসিয়া পড়িল। ধীরে উঠিয়া জানালা দিয়া আকাশের দিকে চাহিল। জ্যোৎস্না-ধোওয়া এক টুক্‌রা নীলাকাশ নীলকান্তমণির মত জ্বল্‌জ্বল্‌ করিতেছে। তাহার দেহ-মন কি এক অজানা আনন্দে ভরিয়া উঠিল।

জানলাটা ভাল করিয়া খুলিয়া দিয়া ধীরে সে তার মলিন বিছানায় শুইয়া ঘুমাইয়া পড়িল। ঘুমের ঘোরে মাঝে মাঝে সে ছাপিবার কলের ঝঙ্কার শুনিয়া চমকিয়া উঠিতে লাগিল—

ঘ্যাং ঘ্যাং ঘড়্‌ ঘড়্‌ ঘর্‌ ঘর্‌ ঘং ঘং—টং।

# ফাঁকি

১

দাদামশাই !

এখনও ঘুমোস্ নি সুধা, কি কষ্ট হচ্ছে মা ?

না, দাদামশাই কোন কষ্ট নয়, তুমি এবার ঘুমোতে যাও, কোন দরকার হ'লে ডাক্‌বো'খন।

সে ঘুমের ওষুধটা—

না, দাদামশাই, ওষুধ খেলেও আমার ঘুম হবেনা, তার চেয়ে তুমি একটু গল্প করো, আমি গল্প শুনতে শুনতে ঘুমিয়ে পড়ি।

মাতৃহারা ক্ষুদ্র বালিকা সুধাকে কত রাত কত গল্প বলিয়া দাদামশাই ঘুম পাড়াইয়াছেন, কিন্তু আজ এ মৃত্যুপথযাত্রিণী যক্ষ্মা-রোগাক্রান্তা নারীকে তিনি কি গল্প বলিয়া ভুলাইয়া ঘুম পাড়াইবেন ! তাঁহার হৃদয় কত সুখ-দুঃখের স্মৃতিতে ভারী হইয়া চোখ দুইটি জলে ভরিয়া আসিল, ভাঙা গলায় তিনি বলিলেন, দেখ সুধা—তারপর আর কিছু বলিতে পারিলেন না, শুধু দীর্ঘ-নিশ্বাস ফেলিয়া বেদনায় স্তব্ধ হইয়া রহিলেন। অদূরে সমুদ্রের একটানা করুণ কল্লোলধ্বনি তাঁহার ভগ্ন জীবনের দীর্ঘ হতাশ্বাসের মত কাণে আসিয়া বাজিতে লাগিল, বাহিরে মৃদু জ্যোৎস্না থম্ থম্ করিতে লাগিল।

ঘরের অন্ধকারময় স্তব্ধতা পাষাণভারের মত দাদামশায়ের বুকে যেন চাপিয়া ধরিল, তিনি ধীরে ধীরে পাশের ঘরে গিয়া বসিলেন, সুধা, এখন একটু বেদানার রস খাবে ?

আচ্ছা দাও দাদু,—কটা বেজেছে এখন ?—

এখন প্রায় দশটা।

মোটে দশটা ? আমার মনে হচ্ছে যেন কত রাত হয়েছে, যেন এ রাতের আদি নেই—শেষও হবেনা—হ্যাঁ, দাদামশাই, আলোটা এ ঘরে নিয়ে এস, ওই কোণে রাখ,—

চোখে লাগ্‌বে যে—

না, লাগবে না, বাইরে বড় জ্যোৎস্না, চোখ দুটো যেন জ্বালা করছে, ঘরে আলো থাকলে বাইরেটা তবু অন্ধকার হবে—

দাদামশাই আলোটা মাথার দিকে জান্‌লার পাশে রাখিলেন। তারা-ভরা আলোছায়াময়ী রাত্রি এতক্ষণ মৃত্যুর মত স্তব্ধ রহস্যময় নিঃশব্দ-চরণে শিয়রে দাঁড়াইয়াছিল, ঘরে আলো আসাতে ঘর হইতে একটু সরিয়া দাঁড়াইল।

বেদনার রস খাইয়া সুধা কিছুক্ষণ চুপ করিয়া দেওয়ালে ঘরের নানা জিনিষের অদ্ভুত ছায়াগুলি দেখিতে লাগিল। দাদামশাই ভাবিলেন, সুধার এবার ঘুম আসিতেছে।

সহসা সে বলিয়া উঠিল—আচ্ছা দাদামশাই তুমি কি দুপুরে ওঁর চিঠিটা পড়ে' শুনিয়েছিলে ?—আমার ঠিক মনে পড়ছে না—

চিঠির কথা হইতেই দাদামশায়ের বুকের পাঁজর যেন অসহনীয় বেদনায় কাঁপিয়া উঠিল, আপনাকে দমন করিয়া তিনি বলিলেন—হাঁ, তোমাকে ত বল্‌লুম—

হ্যাঁ, ঠিকই ত তুমি বল্‌লে, উনি এক জরুরী মোকদ্দমায় ব্যস্ত, শেষ হলেই আসবেন। দেখ, আমার সব এলোমেলো হয়ে যায়,

আমি বল্‌ছিলুম কি, ওঁর যদি বিশেষ কাজ থাকে উনি এখন নাইবা এলেন, আমি ত একটু সেরে উঠেছি—

না, আমি চিঠি লিখে দিয়েছি শীগ্‌গীর আস্‌তে, এ বুড়ো কি তোর সেবা করতে পার্‌বে, নাত্‌জামাইয়ের সেবায় দুদিনেই সেরে উঠবি—শেষের কথাগুলি হাসির সুরে বলিলেন বটে, কিন্তু কথাগুলি ব্যঙ্গের মত শোনাইল, শ্লেষ বাক্যগুলিতে নিজেই মর্ম্মাহত হইয়া স্তব্ধ হইলেন।

কিন্তু কথাগুলি সুধার বুকে বিশেষ আঘাত করিল না, তাহার হৃদয় যেন অসাড় হইয়া গিয়াছে, বাইরের অন্ধকারের দিকে চাহিয়া সে ধীরে বলিল—আমি বলছিলুম কি দাদু, খোকাকে শুধু যদি পাঠিয়ে দিতে পারে, একদিনের জন্য, কতদিন আমি তাকে দেখিনি, মনে হচ্ছে যেন কত বছর, কতদিন হবে?

প্রায় একমাস হবে—

একমাস—আচ্ছা ঠাকুরপো'র এখন ছুটি; ওরা যদি খোকাকে একবার পাঠায়, দু'দিনের বেশী আমি তা'কে রাখবনা—আমি শুধু একবার দেখব—আচ্ছা দাদামশাই, খোকা এখানে এলে তার কি কোন ভয় আছে, তা যদি থাকে—

না, মা, সে আমি ঠিক ব্যবস্থা ক'রব—

আচ্ছা, আমি কোলে নিতে পারব ত তাকে?

কোন ভয় নেই, তোমার খোকা তোমার কাছে এলে তার কোন রোগ হবেনা—

তুমি কাল ডাক্তারবাবুকে একবার জিজ্ঞেস কোরো—ওরা কবে আসবে লিখছে,—কাল?

দু'একদিন দেরী হবে, মকদ্দমাটা শেষ না হলে—

হ্যাঁ, ঠিক, মকদ্দমার কথাটা আমি ভুলি গেছলুম,—আচ্ছা, ডাক্তারবাবুকে জিজ্ঞেস কোরো আমি এখন একটু বেড়াতে পারি কিনা, তা হ'লে কাল সকালে কতকগুলো ঝিনুক কুড়িয়ে নিয়ে আসি—

সে আমি নিয়ে আস্‌ব'খন।

না, তোমার কষ্ট হবে, খোকা ঝিনুক পেলে নিশ্চয় খুব খুসি হবে, আর সেই মুচিটাকে একবার আসতে বোলোত—হরিণের চামড়ার কি সুন্দর জুতো নিয়ে এসেছিল, খোকার পায়ে বেশ মানাবে নয় দাদামশাই ?—

হ্যাঁ, বেশ মানাবে।

আচ্ছা, চিঠিটা কি তোমার কাছে আছে ?

আর এখন চিঠি শোনেনা মা, তা হ'লে রাতে একেবারে ঘুম হবেনা—

এ ক'রাত আমার একটুও ঘুম হয়নি, জান, একটু ঢুল আসে হঠাৎ চমকে উঠি, মনে হয় যেন খোকার পায়ের মিষ্টি শব্দ—কিন্তু চোখ চাইলেই কোথায় মিলিয়ে যায়—আচ্ছা ও ত সমুদ্রের ডাক—

না, বাতাসে ঝাউ গাছগুলোর শব্দ হচ্ছে।

ও, মাঝে মাঝে মনে হয় যেন গাড়ীর শব্দ শুন্‌ছি, যেন গাড়ী করে আমার খোকা আসছে ; সব এমনি গুলিয়ে যায়। দাদামশাই !

কি মা !

সেই চিঠিটা একবার,—না, তোমার পড়তে হবেনা, আমায় শুধু দাও আমি হাতে করে'—

সেটা কোথায় যেন রাখলুম মনে পড়ছে না ত, দেখি বোধ হয় ও ঘরে—

দাদামশাই আলো লইয়া পাশের ঘরে গেলেন, এবং আলোটি সে ঘরে রাখিয়া দিয়া যেন কোন অজানা অন্ধকার পথে একা দিশাহারা হইয়া অসাড়ভাবে দাঁড়াইয়া রহিলেন।

সুধার সকরুণ জীবনের মত চিঠিটাও একটা মস্ত ফাঁকি। প্রায় একমাস হইল দাদামশাই সুধাকে তাহার মাতাল স্বামীর ঘর হইতে জোর করিয়া লইয়া আসিয়াছেন, এই একমাসের মধ্যে সুধার স্বামীর কোন চিঠিই আসে নাই। দাদামশাই যখন সুধাকে লইয়া আসেন তখন স্বামী কিছু আপত্তি করিলেও শাশুড়ী বিশেষ কিছু আপত্তি করিলেন না। সুধা যখন সুস্থ, সবল ছিল তখন তাহাকে দিয়া সংসারের সমস্ত কাজ করাইয়া লওয়া চলিত, কিন্তু এখন এ রুগ্না, অকর্ম্মণ্যার জন্য শুধু ঝির খরচ নয়, ডাক্তারের খরচও বাড়িয়াছে, একটা যন্ত্র ভাঙ্গিয়া গেলে যেমন সেটাকে দূর করিয়া লোকে নূতন যন্ত্রের অর্ডার দেয়, সুধার শাশুড়ী তেমনি সুধাকে বিদায় দিয়া, তাহার এক নূতন কর্ম্মপরায়ণা বধূর দরকার একথা ঘটকীমহলে জানাইয়া দিলেন। তবে দাদামশাইয়ের আদিক্ষেতা বা দরদটা যে তিনি পছন্দ করিলেন না তাহা লোকসমাজে জানাইবার জন্য তিনি সুধার চারবছরের খোকাকে নিজের কাছে আটকাইয়া রাখিলেন, বলিলেন—তোমাদের মেয়ে তোমরা নিয়ে যেতে পার, আমার নাতিকে আমি দেবোনা। অপ্রেম অনাদর নির্য্যাতনের মধ্যে স্বামীর ঘরে সুধা এই খোকাকে বুকে করিয়া সকল দুঃখ সহজে বহিয়াছে,

খোকাকে আবার দেখিতে পাইবে এই ভাবিয়া তাহার মন দুলিতেছিল।

দাদামশাই সুধার স্বামাকে আসিবার জন্য কয়েকখানা চিঠি লিখিয়াছিলেন, কিন্তু কোন উত্তরই পান নাই, শুধু মাঝে স্বামী কিছু টাকা পাঠাইয়া দিয়াছিল, আর মণিঅর্ডার কুপনে দু'লাইন লেখা ছিল, এখন আদালতে বড় বেশী কাজ, মক্কেলরা কিছুতেই ছাড়ে না, যাবার সময় নেই, বারবার চিঠি লিখে বিরক্ত করবেন না।

দাদামশাই! খুঁজে পাচ্ছনা বুঝি, আচ্ছা থাক—

এই যে মা—

আচ্ছা কাল দিও, আমি কি ভাবছিলুম জান?

কি রে?—

কি আশ্চয্যি আমার এতদিন কখনও মনে হয়নি—

কি মা?

আচ্ছা দাদু, মার মুখ তোমার মনে আছে ত?

তোর মা!

মার সত্যিকার মুখ আমার খুব অস্পষ্ট মনে আছে, তবে সেই যে ফটোটা আছে—দেখ দাদু খোকার মুখ ঠিক মায়ের মুখের মত হয়েছে, চোখ দু'টোও ঠিক সেইরকম টানা টানা—আমি কি করে' বুঝলুম জান, আমার মনে হ'ল, মা যেন ওই জানলার কোণ থেকে আমার দিকে চেয়ে আছেন, ঠিক তাঁর মত একখানা মুখ—হঠাৎ সে মুখ মিলিয়ে গেল, আবার ভেসে উঠ্‌ল—দেখি, সে ত মার মুখ নয়, খোকার, কিন্তু ঠিক মায়ের মুখের মত – কৈ চিঠিটা?

দাদামশাই তাঁহার পকেট হইতে একখানা আফিসের চিঠি বাহির করিয়া কম্পিতহস্তে সুধাকে দিলেন। সুধা ইংরেজী জানেনা, এই ভরসা।

বাহিরের মেঘে চাঁদ ঢাকা পড়িয়াছে, বাতাস উদ্দাম হইয়া উঠিয়াছে, সাগরের ডাক ডমরুধ্বনির মত বাজিতেছে। কাশিয়া কাশিয়া বুকের যে পাঁজরগুলিতে ব্যথা হইয়াছে তাহাদের উপর রোগশীর্ণ হাতে চিঠিটা ধরিয়া সুধা শান্ত হইয়া শুইল। অন্ধকার রাত্রির তারাগুলি মাতার করুণ ব্যাকুল অনিমেষ চাউনির মত তাহার রোগশয্যার উপর ঝুঁকিয়া পড়িল। দাদামশাই ধীরে ঘর হইতে বাহির হইয়া সম্মুখে বালির উপর বসিয়া অন্ধকারময় অনন্ত সমুদ্রের দিকে শূন্যনয়নে চাহিয়া রহিলেন। কিছু ভাবিবার, কাঁদিবারও তাঁহার যেন শক্তি নাই।

## ২

দুপুরবেলা ইজিচেয়ারে শুইয়া খোকার জন্য রেশমের মোজা বুনিতে বুনিতে শ্রান্ত হইয়া সুধা একটু ঘুমাইয়া পড়িয়াছিল। দাদামশাই ধীরে তাহার পাশে আসিয়া দাঁড়াইলেন, ধীরে মাথায় হাত বুলাইতে লাগিলেন, চুল কত উঠিয়া গিয়াছে, মাথাটা যেন শুকাইয়া ছোট হইয়া গিয়াছে। কয়েকটা মাছি মুখে উড়িয়া বসিতেছে দেখিয়া তিনি ধীরে ধীরে পাখার মৃদু বাতাস করিতে লাগিলেন, শীর্ণ মুখখানি রোগের আভা-মণ্ডিত হইয়া কি করুণ!

সুধা একটু উস্‌খুস করিয়া জাগিয়া উঠিল; দাদামশাই পাখার

বাতাস করিতেছেন দেখিয়া মিটি মিটি চাহিয়া করুণ-মধুর হাসিল ; তারপর দাদামশাইয়ের হাত হইতে পাখাটি লইয়া বলিল—দাওনা দাদামশাই, তোমায় একটু হাওয়া করি—

আমি এই জানলাটা খুলে দিচ্ছি, তাহ'লে খুব হাওয়া আসবে—

আচ্ছা দাও, আজ কত তারিখ দাদামশাই ?

আজ বোধ হয় ১২ই—

ও ! তাহ'লে চারদিন আছে, জান ষোলই হচ্ছে খোকার জন্মদিন, ও এখনও মোজাটা কত বাকি, কিছু বোনা হয়নি, খালি ঘুমিয়ে পড়ি—

এখন তোমার যে পরিপূর্ণ বিশ্রাম দরকার।

না, এ আমায় বারণ করতে পারবেনা, এ-চারদিনে এটা আমায় শেষ করতেই হবে, আচ্ছা ষোলইয়ের মধ্যে খোকা নিশ্চয়ই এসে পড়বে - জানো আমি কি স্বপ্ন দেখছিলুম ? আমি দেখছিলুম, খোকা এসেছে, আমি তাকে এই মোজাটা পরিয়ে দিলুম, তারপর হরিণ-চামড়ার সুন্দর জুতো—কি সুন্দর দেখাচ্ছিল—আমার গলা জড়িয়ে চুমো খেয়ে বল্‌লে,—ভারি দুষ্টু মা, আমায় ফেলে এসেছিলে, আমার মন কেমন করে যে—দাদু, আচ্ছা আল্‌নাটায় ত তোমার কাপড় আর পাঞ্জাবী রয়েছে ত ? হ্যাঁ, ঠিক মনে হচ্ছিল, খোকার সেই লাল জরিপাড় ধুতিটা আর সিল্কের পাঞ্জাবীটা ঝুল্‌ছে—খোকা,—খ্যা !—

সহসা সুধার এক কাশির বেগ আসিল, কাশিতে কাশিতে খানিকটা রক্ত মুখ দিয়া উঠিল, কিছুক্ষণ বসিয়া মৃদু আর্ত্তনাদ

করিয়া শ্রান্ত হইয়া সে চোখ বুজিয়া শুইয়া পড়িল। তাহার হাতে বোনা রেশমের মোজাপরা খোকার কচি পা-দু'টি মুদিত নয়নের অন্ধকার পটে বার বার ভাসিয়া উঠিতে লাগিল। সেই জুতা মোজা পরিয়া খোকা যেন দস্যিপনা করিয়া ঘুরিয়া বেড়াইতেছে, তাহার দুরন্ত পায়ের শব্দের মত সাগরের তরঙ্গধ্বনি তাহার কাণে আসিয়া বাজিতে লাগিল।



গভীররাতে সুধা ঘুমাইয়া পড়িয়াছে ভাবিয়া দাদামশাই নিঃশব্দ-চরণে তাহার ঘরে ঢুকিয়া তাহার শয্যার পাশে বসিলেন। সুধা কিন্তু জাগিয়াছিল, সে ধীরে বলিয়া উঠিল—কে, দাদামশাই? তোমাকে আজ সারাদিন দেখিনি কেন?

দাদামশাই শিহরিয়া উঠিলেন, তাঁহার চোখ দিয়া যে টসটস করিয়া জল পড়িতেছে তাহা সুধা অন্ধকারে বুঝিতে পারিল না।

আচ্ছা, দাদু কালত সকালে ওরা আসবে, দেখ, আমি ভোরে প্রায়ই ঘুমিয়ে পড়ি, আমায় কিন্তু কাল ভোরে জাগিয়ে দিও, ভোরবেলায়ই ত ট্রেণ আসে—

দাদামশাই গভীর নিশ্বাস ফেলিয়া বলিলেন—মাগো!

তাহার স্বামী ও পুত্র কাল সকালে আসিবে এই স্বপ্নমাধুরীতে সুধা নিমগ্ন ছিল, স্নেহসুধায় তাহার হৃদয় কাণায়-কাণায় ভরা। ধীরে সে বলিল—আচ্ছা, আজ কোন চিঠি আসেনি?

চিঠি সত্যই সেদিন একখানা আসিয়াছিল। সেটা সুধার

স্বামী লেখে নাই, তাহার দেবর দাদামশাইকে লিখিয়াছে। সে লিখিয়াছে, খোকার কয়েকদিন হইতে খুব জ্বর, বৌদির জন্য ভয়ঙ্কর কাঁদে। দাদা খোকার কান্নার জন্য বিরক্ত হইয়া আর রাতে বাড়ীই আসেন না, তিনি আগে মাঝ-রাতে বাড়ী ফিরিতেন, এখন সমস্ত রাতই বাহিরে থাকেন। বৌদিকে দেখিতে তাহার ভয়ঙ্কর ইচ্ছা করে, কিন্তু তাহার মা শাসাইয়াছেন, সে যদি দেখিতে যায় তবে তাহাকে আর বাড়ী ঢুকিতে দিবেন না। এদিকে খোকার চিকিৎসার কিছুই হইতেছে না, সে যে কি করিবে কিছুই বুঝিয়া উঠিতে পারিতেছে না। বৌদি কেমন আছেন তা যেন তাহাকে নিশ্চয় জানানো হয়। তরুণ মনের অনেক ব্যথার কথাই সে লিখিয়াছে। তাহার চিঠিখানি পাইয়া দাদামশাই আজ দিশাহারা হইয়া গিয়াছেন।

সুধা বলিল, মোজাটা কিন্তু একটু বোনা বাকী আছে, তা তার জন্যে খোকা রাগ করবেনা, কালই আমি শেষ করে দেবো— কিন্তু তুমি এলে, আর মনটা কেমন হু হু করছে—এতক্ষণ আমি আকাশের দিকে চেয়ে যেন খোকার মুখ দেখ্‌ছিলুম, তারাগুলো যেন তার সুন্দর চাউনি, না, আমার কেমন ভাল লাগছে না··· মনে হচ্ছে খোকার যেন ভয়ঙ্কর অসুখ কোরেছে, সে মা, মা, বলে কাঁদছে—অন্ধকারে হাৎড়ে বেড়াচ্ছে, আমাকে খুঁজে পাচ্ছেনা— দাদামশাই!

দাদামশাই আর আপনাকে দমন করিয়া রাখিতে পারিলেন না, এ মিথ্যার মায়া-জালে ভারাক্রান্ত হইয়া ছট্‌ফট্ করার চেয়ে সত্যে মুক্তি ভাল,—সে মুক্তি যতই নির্ম্মম ক্রূর বেদনাময় হোক্!

তিনি ভাঙাগলায় বলিয়া উঠিলেন—ওরে সব ফাঁকি, তোকে সব মিথ্যা—

সহসা তিনি থামিয়া গেলেন। সুধার কাশির বেগ আসিয়াছে। কাশিতে কাশিতে সে উঠিয়া বসিল, ঝড়ে-দোলা লতার মত কাঁপিতে লাগিল।

কাশি থামিয়া গেলে সুধা যখন একটু শান্ত হইল, দাদামশাই আর তাহাকে কিছু বলিতে পারিলেন না। অশ্রুসিক্ত কণ্ঠে ডাকিলেন, মা!

না, দাদু, কষ্ট না, কিছু কষ্ট না, আমি এখন একটু ঘুমোতে চেষ্টা করি, আমায় কিন্তু ভোরে জাগিয়ে দিও।

৪

পরদিন বিকেল-বেলায় সমুদ্রতীরের সম্মুখে বারান্দায় বসিয়া সুধা তাহার খোকার ফটোটি দেখিতেছিল। এ ফটোটি তাহার দেবরের একবন্ধু তুলিয়া দিয়াছিল। খুব ভালো ওঠে নাই, তবু এই অস্পষ্ট ছবিখানি সে খোকার রূপমাধুরী দিয়া ভরিয়া দুই চোখ দিয়া পান করিতেছিল। ঘরের ভিতর দাদামশাইয়ের পায়ের শব্দ শুনিয়া সে ধীরে ডাকিল—দাদামশাই!

অপরাধীর মত দাদামশাই তাহার পাশে আসিয়া দাঁড়াইলেন।

তোমায় এম্‌নি ডাকলুম দাদামশাই, বোসোনা চেয়ারটায়।—দাদামশাই; তোমার পাকাচুলগুলো তুলি এস ত—

ওরে আমার সব চুলই যে পাকা!

দেখত কাণে কি ময়লা—বলিয়া সুধা আঁচল দিয়া কাণ পরিষ্কার করিয়া দিতে আরম্ভ করিল। কিন্তু একটা কাণ পরিষ্কার করিয়াই পরিষ্কার করিবার উৎসাহ চলিয়া গেল। দাদামশাই তাহার মাথায় ধীরে হাত বুলাইয়া বলিলেন—কেমন আছিস, সুধা?

মন্দ কি, কিন্তু আমার মনে হচ্ছে কি জান, আমি যেন নেই, আমি থাকা না-থাকার বাইরে গেছি—তুমি অমন করে চেওনা—হ্যাঁ, আমার এখন কিরকম মনে হচ্ছে জান? আমরা সব ছায়া, সব ফাঁকি, বাস্তব কিছু নেই—এই সাম্‌নে বালির পাড়, ওই যে সমুদ্দুর ঠিক যেন ছবির মত আমার চোখে লাগ্‌ছে, এই যে তুমি বসে' আছ, ওই যে লোকজন চলেছে, সব যেন ছবির মত ভেসে চলেছে—ওই যে খোকার ফটোটা আর এই যে বাইরের ঘর-বাড়ী জিনিষ-পত্তর লোকজন আমি কোন তফাৎ বুঝতে পারিনে—সব ছায়াবাজীর মত মনে হয়—মাঝে মাঝে আমি নিজের গায়ে চিমটি কেটে দেখি সত্যি আমি আছি কিনা—ফাঁকা সব ফাঁকা, এই ঘর, এই মন, এই আকাশ, সব ফাঁকা, তার মধ্যে সবাই ছায়ার মত ঘুরছি—তোমার কি এরকম মনে হয়?

সত্যিই রে ফাঁকি সব ফাঁকি, আমি মিথ্যা দিয়ে একটু সুখস্বর্গ তোর জন্যে রচনা কর্‌ছিলুম—কিন্তু ফাঁকি দিয়ে—ওরে—

তুমি কেঁদোনা দাদামশাই, আমি জানি, আমি ঠাকুরপোর চিঠি পড়েছি।

দাদামশাইয়ের সমস্ত দেহ রিম্‌ঝিম করিয়া উঠিল, তিনি চারিদিকে অন্ধকার দেখিলেন। দুচোখ দিয়া টস্‌ টস্‌ করিয়া জল পড়িতে লাগিল।

তুমি কাঁদ্‌ছ, কিন্তু আমার চোখে ত জল আসে না দাদামশাই, আমার কাছে সব মায়া, মিথ্যা মনে হচ্ছে,—কে এল, কে এল না, কাকে দেখলুম, কাকে দেখলুম না, সব মিথ্যা—এ হাসি মিথ্যা, এ কান্না মিথ্যা, এ সুখ মিথ্যা, এ বেদনা মিথ্যা, সমস্ত সংসার যে ফাঁকি—তুমি কেঁদোনা দাদু—ওঃ!—উঃ!—

সুধার চোখে অশ্রু উৎসারিত হইয়া উঠিল না বটে, কিন্তু কাশির বেগ আসিল।

সন্ধ্যার অন্ধকার ঘনাইয়া আসিয়াছে, আকাশে কয়েকটি তারা ফুটিয়া উঠিয়াছে। সুধা বারান্দা হইতে উঠিয়া ঘরে চুপ করিয়া বিছানায় শুইয়াছিল।

সহসা সে বলিয়া উঠিল, দাদামশাই, তুমি ভেবোনা, তারা আস্‌বে, খোকার আসার সময় কাছে আসছে আমি বুঝতে পারছি, আস্‌ছে তারা—

দাদামশাই দীর্ঘনিশ্বাস ফেলিয়া চুপ করিয়া রহিলেন।

আচ্ছা, সবই যদি মিথ্যা, হয়ত ঠাকুরপোর চিঠিও ত মিথ্যা, তবে খোকা আস্‌বে না কেন? মাঝে-মাঝে অন্ধকার দেওয়ালের গায়ে আমি কি দেখতে পাই জান?—খোকার কাপড়, জামা, খেলনা, বাসন—তার ইঞ্জিন-গাড়ীটা এক নিমিষের জন্য দেওয়ালের গা দিয়ে চলে কোথায় অন্ধকারে পাড়ি দিলে—ওই তার পদ্মকাটা রেকাবখানা, দেওয়াল দিয়ে গড়িয়ে পড়্‌ল—তার দুধের বাটি তার সন্ধানে ঘুরে বেড়াচ্ছে—ওরে বাছা—

সুধা, চুপ কর!

চুপ করব কি ; আমি যে শুনতে পাচ্ছি, সে আস্‌ছে—উনিও আস্‌ছেন—আস্‌বেন তিনি—তখন হয়ত আমার জ্ঞান থাকবে না, তখন হয়ত আমি তাঁকে চিনতে পারব না, কিন্তু তাঁর পায়ের ধূলো একটু আমার মাথায় দিও।

রাত্রি আরও গভীর হইয়াছে, আকাশ তারায় ভরিয়া গিয়াছে ; মৃদু চাপা আর্ত্তনাদের মত সমুদ্রের ডাক বাতাসে ভাসিয়া আসিতেছে।

না দাদামশাই, আমার কোন দুঃখ নেই, কারুর ওপর আমার রাগ নেই, তোমার কাছে আজীবন যে স্নেহ পেয়েছি, তা' ত ফাঁকি নয় ; আমার যাবার সময় আস্‌ছে, কিন্তু তোমাকে আমি ছাড়্‌বনা—আর জন্মে তুমি নিশ্চয় আমার ছেলে হয়ে জন্মাবে—তুমি আর ফাঁকি দিয়ে পালাতে পারবে না—

না, মা তোকে আমি ফাঁকি দেবোনা—

হ্যাঁ, দাদামশাই, এ-জন্মে তুমি আমার যা করেছ তার আমি কিছু শোধ দেবো, ছেলেবেলায় কবে যে বাপ-মা হারিয়েছি কিন্তু তাঁদের অভাব কোনদিন আমায় বুঝতে দাওনি—এবার তোমাকে আমি বুকে করে মানুষ করব।

হ্যাঁ, মা, আমাকে তুই ছাড়িসনে—তুই যদি যাস্‌ ত আমাকেও নিয়ে চল।

কিন্তু তুমি ভাবছ দাদামশাই, আমি মিথ্যে বল্‌ছি,—না,—খোকা আস্‌ছে, আমি যে দেখতে পাচ্ছি, সেই ছোট-ঘরের কোণে

ম্লান প্রদীপের আলো, ময়লা বিছানায় সে এতক্ষণ ছট্‌ফট্‌ করছিল, ঠাকুরপো তাকে কোলে করে বসেছিল - সে কাঁদ্‌ছিল, আমার জন্য গুম্‌রে মরছিল—তার কান্না থাম্‌ল, হৃদয়ের বেদনা শেষ হ'ল, এবার সে যাত্রা করেছে—

সুধা!

হ্যাঁ, এবার আমাকে তৈরী হ'তে হবে তার জন্যে, তার মোজাটা আমার হাতে দাও ত, কিন্তু ঝিনুক, তুমি কিছু ঝিনুক কুড়িয়ে নিয়ে এস—ঝিনুক নিয়ে আমার সঙ্গে সে খেলা করবে—

মা!

কার সঙ্গে সে আস্‌ছে জান, সে মিথ্যা নয়, সে ফাঁকি নয়, সে মৃত্যু, সে স্বয়ং যম।



বৌদি!

দেখ সুধা কে এসেছে।

কে? মা, যাই মা, একটু দাঁড়াও, এখনও যে খোকা—

বৌদি! বৌদি কেমন আছেন দাদামশাই?

ওত আজ সন্ধ্যে থেকে ভুল বক্‌ছে, জ্ঞান নেই। খোকা কৈ?

খোকা ত' নেই দাদামশাই, তাকে বাঁচাতে পারলুম না, তাই ছুটে এলুম বৌদিকে যদি বাঁচাতে পারি।

তোমার মা আসতে দিলেন?

মাকে বলে এসেছি, মা, তোমাদের আমায় তাড়াতে হবে না, আমি তোমাদের ছেড়ে চললুম।

ওগো, কি মদের গন্ধ তোমার গায়ে, কত মদ খাও তুমি—উঃ কেমন জ্বর জ্বর লাগ্‌ছে, কত বাসন মাজব—

ভুল বক্‌ছে—

ভুল, ভুল সব ভুল—ওগো, চল্‌লে, ক'টা রাত হবে—শরীরে যে কিছু নেই তোমার—আজ নাই বা গেলে—

বৌদি, আমি এসেছি—

এসেছিস, আয়, আয় বাছা, কোলে আয়—তোর মা তোর জন্যে মরতে পারছে না—উঃ—উঃ—ওঃ—

প্রবল কাশির বেগ আসিল। রক্তবমন করিয়া সুধা বিছানায় লুটাইয়া পড়িয়া দীর্ঘশ্বাস টানিতে লাগিল।

অকূল অন্ধকারময় সাগরের ঝোড়ো বাতাসে ঘরের আলোর শিখা কাঁপিতে লাগিল। দাদামশাইয়ের চোখে সমস্ত সংসার অন্ধকার ফাঁকি মনে হইল। তিমিরাবগুণ্ঠিতা রহস্যময়ী স্তব্ধ স্নিগ্ধ রাত্রির মত মৃত্যু নিঃশব্দ-চরণে গৃহে প্রবেশ করিল।

# ইরা

কফি পানের পর সুহৃৎ তার সিগারটা ছাই-দানিতে ঠেকিয়ে রেখে ব'লতে আরম্ভ ক'রলে,—

বড়দিনের ছুটিতে ট্রেনে দিল্লী যাচ্ছিলাম। পাটনা পার হতেই সকাল থেকে বিষ্টি সুরু হ'ল। পশ্চিমের দিকে বেশ শীত পাবে আশা করেছিলুম, বিষ্টি পাব ভাবিনি। অষ্ট্রিয়া থেকে দেশে ফিরে বাংলার বাইরে আত্মীয়-বন্ধুদের সঙ্গে দেখা ক'রে উঠতে পারিনি, সেজন্য কন্‌সেসন্ আরম্ভ হ'তেই কলিকাতা থেকে বার হয়েছিলাম প্রফুল্লচিত্তে, বহুদিন পরে দিল্লীর আত্মীয়-বন্ধুদের সঙ্গে দেখা হবে মনে ভেবে। কিন্তু পথের বৃষ্টিভেজা দিনের কালো রূপের দিকে চেয়ে মন ভারী হয়ে গেল। আকাশের এমন বিচ্ছিরি কালো রং শীতের লণ্ডনের আকাশে কোন কোন দিন দেখেছি, তা'ছাড়া আর কোথাও দেখেছি ব'লে মনে পড়ে না; এ যেন চঞ্চলগতি ইঞ্জিনের ধোঁয়ার কুণ্ডলী জ'মে জ'মে স্তরের পর স্তর ঘন অন্ধকার সৃষ্টি করেছে, ক্ষুদ্র নত আকাশ ছড়িয়ে দিকচক্রবাল জুড়ে সে অন্ধকার এক ঘেরাটোপের মত পথঘাট মাঠ বন ঘিরে আছে; প্রান্তরভরা ঝোড়ো হাওয়ার মধ্য দিয়ে হা হা শব্দে ট্রেণ যতই অগ্রসর হতে লাগল ততই মনে হ'ল অন্ধকারের এ সঘন আবরণ ধীরে ধীরে কাছে আরও কাছে এগিয়ে এসে চলন্ত ট্রেনকে চেপে জড়িয়ে ধরবে;

তারপর ইঞ্জিনের শ্বাসরোধ হয়ে যাবে, এক আশাহীন অন্ধ অন্ধকারের গর্ত্তে দিশাহারা হয়ে আমরা হাহাকার ক'রব, কিন্তু বাতাসের হতাশ্বাসে আমাদের আর্ত্তনাদ আমরা পরস্পরেও শুন্‌তে পাব না।

সারাদিন সারাপথ সেজন্য আকাশের দিকে চাইনি, একখানা ইতালীয়ান নভেলে মুখ গুঁজে পড়েছিলাম। মাঝে মাঝে বিষ্টির ঝাপটা জানালার কাঠের উপর করাঘাত করছিল অভিমানিনী নারীর মত।

এলাহাবাদের কাছাকাছি আস্‌তে বিকেল হয়ে এল, মনটা কেমন চঞ্চল হয়ে উঠল, ভূষাকালি দিয়ে লেপা শীত-সন্ধ্যার আকাশ বড় করুণ মনে হ'ল, যেন কোন বিরহিণী প্রতীক্ষিত প্রিয়ের পথের দিকে চেয়ে ক্লান্ত বিনিদ্র নয়নে রাতের পর রাত যে-সব প্রদীপের পর প্রদীপ জ্বালিয়েছে তাদের শিখা হতে কাজললতার জমান ভূষা এ আকাশভরা অন্ধকারে ছড়িয়ে গেছে ; মিলনের লগ্নে নয়নের কোণে যে কাজল জ্বল-জ্বল করত, তা আজ শূন্য আকাশের সজলতায় মিশিয়ে গেছে।

ট্রেন এলাহাবাদ ষ্টেশনে ঢুকতেই বুকের রক্ত দুলে উঠল। তাই ত! আশ্চর্য্য! মনেই হয়নি! ইরার কথা মনেই পড়েনি।

ইরা ও এলাহাবাদ আমার অন্তরে এক-তারে বাঁধা। ট্রেনে এলাহাবাদ পার হয়ে গেছি অথচ নেমে ইরার সঙ্গে দেখা ক'রে যাইনি, জীবনে এমন কখনও ঘটেনি।

কুলিকে ডেকে বেডিং স্যুটকেশ নামিয়ে তাড়াতাড়ি ষ্টেশনে নেমে পড়লাম। তাড়াতাড়ি একটা টাঙাতে গিয়ে উঠে বস্‌লাম।

মনে পড়ল, যতবার এলাহাবাদ ষ্টেশনে নেমেছি, ইরা নিজে ষ্টেশনে এসে আমাকে নিয়ে গেছে তাদের মোটরে। টাঙা ছোটাতে ব'লে দিলাম। বিষ্টি থেমেছে, কিন্তু ঠাণ্ডা কন্‌কনে বাতাস বইছে, ওভারকোটের বোতামগুলো এঁটে দিয়ে আকাশের দিকে চাইলাম, আকাশ একটু পরিষ্কার হয়ে আস্‌ছে, ভারী কালো ক্যানভাসের মত অন্ধকারের আবরণ পৃথিবীর ওপর চেপে ছিল, তা ধীরে ধীরে উপরে উঠছে।

ইরাদের বাড়ীটা ছিল শহর ছাড়িয়ে, শহর থেকে বহুদূরে নদীর ধারে। তার ঠাকুরদা ছিলেন এলাহাবাদের এক নাম-করা উকিল; শেষজীবনে তিনি ওকালতি ছেড়ে সন্ন্যাসী নিয়ে থাকতেন; শহরের মধ্যে পুরাতন আমলের বাড়ীতে থাকতেন না, নদীর তীরে উন্মুক্ত প্রান্তরের মধ্যে নির্জ্জনে বাংলা ধরণের বাড়ী করে ছিলেন। সে-বাড়ীর নাম এলাহাবাদের সব টাঙাওয়ালাদের জানা, সুতরাং পথনির্দ্দেশ করতে হ'ল না। স্তম্ভিত আকাশের তলে ভিজেমাটির গন্ধভরা পথের দুধারে গাছপালার সজল সবুজের দিকে চেয়ে ভাবতে লাগলাম—কতদিন পরে আবার ইরাকে দেখব, আট বছর পরে! ইয়োরোপে যাবার সময় বোম্বাই যাবার পথে এলাহাবাদে একদিন থেমেছিলাম, তার পর সাত বছর অষ্ট্রিয়াতে কেটেছে, দেশে ফিরে ইরার কোনও খোঁজ নেওয়া হয়নি।

ভাবতে লাগলাম, আট বছর পরে ইরা কেমন দেখতে হয়েছে? তার একটি ফোটো কতবার চেয়ে পাঠিয়েছি, কিছুতেই পাঠায়নি। একটু বয়স হলেই বাঙালী মেয়েদের ফোটো তোলার সঙ্কোচবোধ কেন এত বেশী হয় বুঝি না; তারা বোঝে না, লোকে প্রিয়জনের

ফোটো চায় সুন্দর ব'লে নয়, স্মৃতি ব'লেও নয়, প্রেমের প্রতীক ব'লে; চায়, সে ছবি কল্পনাকে উদ্দীপিত করে।

তা ইরা যতই বদ্‌লাক, দেখলেই তাকে চিন্‌তে পারব। আমাকে হঠাৎ দে'খে সে কি অবাক্ হয়ে যাবে?

ভাবতে ভাবতে খেয়াল হয়নি, গাড়ীটা কখন শহর ছাড়িয়ে ক্রমান্ধকারাচ্ছন্ন শূন্য মাঠের মধ্যে নির্জ্জন পথ দিয়ে চলেছে, পশ্চিমের মেঘস্তূপের ওপর একটু সোনালী আলো ঝিক্‌মিক্ করছে।

সহসা সামনে এক প্রকাণ্ড গাছ সমস্ত পথ জুড়ে দাঁড়াল—গাছ নয়, গাছের কঙ্কাল—তার মোটা লম্বা গুঁড়ি হতে পত্রহীন বিবর্ণ শীর্ণ শাখাপ্রশাখার জাল ধূসর আকাশের পট জুড়ে নাগনাগিনীর মত দিগ্‌দিগন্তে প্রসারিত, পেছনে হাল্কা কালো মেঘে সন্ধ্যার রঙীন আভা ক্ষীণ রক্তের স্রোতের মত টানা।

চম্‌কে উঠলাম। সেই সময়ে গাড়ী থামল। গাড়োয়ান জানালে, বাড়ীতে হাজির হয়েছি। বজ্রদীর্ণ বৃহৎ বৃক্ষটির পাশে কালো বাড়ী চোখেই পড়েনি, গাছের নীচে তার অস্পষ্ট ছায়া দেখে মনে হ'ল, যেন এক বৃহৎ অক্‌টোপাস্ বক্র দীর্ঘ বাহুগুলি মেলে বাড়ীটাকে চেপে ধরেছে, তাকে পীড়ন করবে, শোষণ করবে!

ইরাদের বাড়ীতে আগে যতবার গেছি, সকাল বেলায় পৌঁছেছি। সূর্য্যের আলোভরা প্রভাতে এ বিজন শূন্য প্রান্তর প্রজ্বলিত প্রদীপের মত সুন্দর দেখাত, গাছপালায় নদীজলধারায় আলো ঝিকিমিকি করত। বাড়ীর পার্শ্বে এই বহু-প্রাচীন বৃক্ষটিকে পূর্ব্বে যতবার দেখেছি, তার শাখাপ্রশাখা ঘন সবুজ পাতার ভারে আনত; এক

অদ্ভুত রঙের ফুল ফুট্‌ত গাছটাতে, বাড়ী ঢোকবার পথের ওপর ছড়িয়ে থাকত। কিন্তু সেই স্তব্ধতাভারাক্রান্ত শীত-সন্ধ্যায় দিগন্ত-প্রসারিত শূন্য কৃষ্ণ প্রান্তরের মধ্যে নিকষমণির পেয়ালার মত আকাশের তলে শীর্ণ-জীর্ণ বৃক্ষবেষ্টিত স্তব্ধ বাড়ীটি শুধু অজানা নয়, রহস্যময় ভীতিপ্রদ ব'লে মনে হ'ল।

ঠিক সেই সময় পশ্চিমের মেঘস্তূপ ঠে'লে সূর্য্যের সপ্তাশ্বচালিত স্বর্ণরথের রক্তিম আভার প্রকাশ হ'ল, তার অগ্নিবর্ণ চক্রের দ্যুতিতে চারিদিক উদ্ভাসিত হয়ে উঠল, বিষ্টি-ভেজা আকাশপ্রান্তর, কালো গাছের ডালের জাল, গোলাপ লতা-ছাওয়া প্রবেশদ্বার, টলমল নদী জলধারা সব এক অলৌকিক আলোকে ঝিলিমিলি করতে লাগল; সে আলো মুগ্ধ করে না, বুকের রক্তে দোলা দেয়।

বাড়ীখানা মৃতের মত স্তব্ধ, সাড়াহীন। অনেক ডাকাডাকির পর এক পশ্চিমে চাকর বার হয়ে এল, তার জ্বল-জ্বলে রাঙা চোখ, লম্বা কালো দাড়ি, মাথায় মোটা ঝুঁটি, সন্ধ্যার রঙীন আলো তার ওপর প'ড়ে তাকে অপার্থিব ক'রে তুলেছে। চাকরটি জানালে যে, সাহেব মেমসাহেব কেউ বাড়ীতে নেই, তবে এক ঘণ্টার মধ্যে মেমসাহেব আসবেন আশা করা যায়।

বেডিং স্যুটকেশ নামাতে ব'লে টাঙার ভাড়া চুকিয়ে বাড়ীতে না ঢুকে বাগানের দিকে গেলাম। ড্রয়িং-রুমের সামনে ফুলের বাগান নদীর তীরে; ওদিকে নদীতে প্রায়ই চড়া প'ড়ে থাকত, বালির ওপর বহুদূরে জল ঝিকিমিকি করত।

ফুলের বাগানটি ছিল আমাদের অতি প্রিয়; কি শরতে কি শীতে যখনই গেছি, দেখেছি, বাগানে ফুলের ঐশ্বর্য্য উপচে পড়ছে,

—গোলাপ, ক্রিসেনথিমাম্, ডালিয়া, য়্যাষ্টর, প্যান্সি, কার্নেশন, লিলি, আমরন্থাস্—রঙের ফুলঝুরি ; সকাল বিকাল বেতের চেয়ারে ব'সে ওখানে আমাদের চায়ের আড্ডা ও গানের সভা হ'ত।

কিন্তু বাগানে ঢুকে চোখে জল এল ; কি উদাস করা তার রূপ! সারাদিন রোদে ঘুরে জলে ভিজে না খেয়ে মা-হারা দস্যি ছেলে যখন সন্ধ্যায় বাড়ী ফেরে, তার যেমন উস্কখুস্ক করুণ মূর্ত্তি হয়, এ তেমনই মলিন বেদনাময়। কেতকীর ঝাড় ভেঙে পড়েছে, গোলাপের ডাল সব মাটিতে লোটাচ্ছে, করবীর ঝোপ লণ্ডভণ্ড ; যদি কোনও ফুল না ফুট্‌ত, সমস্তটা যদি জঙ্গল হয়ে যেত, তাহলে অত খারাপ লাগত না ; কিন্তু সেই অযত্ন-রক্ষিত বাগানে মাঝে মাঝে ফুল ফোটার প্রয়াস বড় করুণ। মনটা খারাপ হয়ে গেল, আর কন্‌কনে শীতের বাতাসে বেশীক্ষণ বাইরে থাকতে ইচ্ছাও করল না, বারান্দা পার হয়ে ড্রয়িং-রুমে ঢুকলাম।

প্রশস্ত ঘর, সুন্দর সাজান। ঘরের মাঝে রাশিচক্র আঁকা কারুকার্য্যময় পেতলের গোল টেবিলের ওপর এক মোরাদাবাদী ফুলদানিতে মার্সেল নীল ভরা, তার হলদে রং পেতলের রঙের সঙ্গে মিশে গেছে ; টেবিলের তিন দিক জুড়ে লক্ষ্ণৌ ছিট দিয়ে ডবল স্প্রিঙের গদি-মোড়া সোফা, সোফ্তি, চেয়ার সাজান ; চারকোণে পেতলের বড় গামলাতে পাম গাছ। স্কাই-লাইটগুলি দিয়ে ঝরা সন্ধ্যার মলিন আলোতে সব অস্পষ্ট আবছায়াময় দেখাচ্ছিল ; বলাকারদল-আঁকা জামরঙের পর্দ্দাটা সরিয়ে একটা ফ্রেঞ্চ-জানালা খুলে দিলুম ; বাহিরে আকাশ আরও রাঙা হয়ে উঠেছে, ভয়ঙ্কর কালো মেঘপুঞ্জের ফাঁক দিয়ে ঝরা সে আলো, যেন কোন তীরবিদ্ধ

কালো পাখীর বুক থেকে রক্ত ঝ'রে পড়্‌ছে। সে অপূর্ব্ব রঙীন আলোয় ঘরটা অবাস্তব হয়ে উঠল। চোখে পড়ল, ফায়ার প্লেসের ম্যাণ্টেলপিসের ওপর নটরাজের ব্রঞ্জের মূর্ত্তি, নীল দেওয়ালে যেন কালো কালীতে আঁকা, এই মূর্ত্তিটির সঙ্গে বাড়ীর পাশে দিগন্তবিস্তৃত বক্রশীর্ণ শাখাময় গাছটির সাদৃশ্য অনুভব ক'রে চমকে উঠলাম, সে গাছটিও যেন এই মূর্ত্তিটির মত কোনও তাণ্ডবনৃত্যে যোগ দিতে চায়!

মূর্ত্তিটির ওপর দেওয়ালে এক বড় ছবি—ভান গঘের "সূর্য্যমুখীফুল"—মেহগনির ফ্রেমে বাঁধান, এ ছবিটা আমি পাঠিয়েছিলাম ম্যুন্‌সেন থেকে ইরার বিবাহের উপহার রূপে। রঙীন আলোছায়ার স্বর্ণপীত-বর্ণের ফুলগুলি আগুনের ফুলকির মত জ্বলজ্বল ক'রে উঠল।

ঘরটি আগেকার মতনই সাজান, তবু সব জিনিষ কেমন অজানা, ঘরে-বাইরে অলৌকিক আলো; বড় অসোয়াস্তি অনুভব করলাম।

ফায়ার প্লেসের ডানদিকে দরজা, পাশের ঘরে যাবার; বাঁদিকে রিভলভিং বুক কেস্। বুক কেসের ওপর ম্যাগাজিনের গাদা ঘাঁটতে গিয়ে এক ছবির য়্যাল্‌বাম্ হাতে ঠেক্‌ল, সেইটা নিয়ে একখানা চেয়ার টেনে বস্‌লাম ফ্রেঞ্চ-জানলার কাছে। স্কাইলাইটগুলি নিষ্প্রভ হয়ে এল, যেন ঘুম-পাওয়া ছেলের ক্লান্ত চাউনি; সিলিংর পর খানিকটা দেওয়াল হল্‌দে রঙের, তারপর হাল্কা নীল, যেন একটা হলদে পাড়ের নীলশাড়ী বহুদিনের ব্যবহারে মলিন, সন্ধ্যার আলো-ছায়ায় টেবিল-চেয়ার ফুলদানী পিয়ানো সব ঘর করুণ কাতরতায় ভরা।

মন প্রফুল্ল কর্‌তে য়্যাল্‌বাম্‌টা খুললাম, ইরার ফোটোর য়্যাল্‌বাম্‌, আমারই তোলা তার নানা বয়সের ফোটো। য়্যাল্‌বাম্‌টা খুলতেই এলাহাবাদের সেই বিজন নদীতীরের রঙীন করুণ সন্ধ্যা মিলিয়ে গেল, আমার প্রথম-যৌবনের প্রথম প্রেমস্বপ্নমধুর দিনগুলির ছবি ভেসে উঠল।

তখন ইরা ছিল আমার বোন বিভার সহপাঠিনী বন্ধু, কলেজে একসঙ্গে পড়ত। তার বাবা এলাহাবাদে থাকতেন, সেজন্যে মেয়েকে কলকাতার কলেজের বোর্ডিংএ রাখতে হয়েছিল; কিন্তু ইরা চিরদিন বাড়ীতে মানুষ, বোর্ডিংএ তার মন টিঁক্‌ত না, শুধু শনি-রবিবার নয়, সব ছোট ছুটিতে আমাদের বাড়ী ছিল তার বন্ধুত্বের আশ্রয়, তার গল্পের আড্ডা, গানের আসর। কলেজ-জীবনে আমি তাদের সিনিয়ার ছিলাম, সেজন্যে পড়াশোনা সম্বন্ধে পরামর্শ দিতে আমার ডাক পড়ত তাদের আড্ডায়; পরামর্শ দেবার পরও থেকে যেতাম; ইরা প্রথম প্রথম একটু সঙ্কোচবোধ করলেও কিছুদিন পরে আমি না হ'লে তাদের আড্ডা জমতই না, গানের আসরে সঙ্গত করবার লোকের অভাব হ'ত।

ধীরে ধীরে ইরাদের পরিবারের সঙ্গে আমাদের পরিবারের ঘনিষ্ঠ যোগ হয়ে গেল; ইরার বাবা মা কলকাতায় এলে আমাদের বাড়ীতেই উঠতেন, আর পূজার ছুটিতে প্রতি বছর বিভাকে নিয়ে আমায় এলাহাবাদে ছুটতে হ'ত।

প্রথম-যৌবনের হারান দিনগুলি থেকে একটি সুন্দর মধুর ক্ষণ শুভ্র মুক্তার মত স্মৃতি-সমুদ্রের অতলতা হতে উঠে এল।

শরতের এক দুপুরবেলা। পূজার ছুটির ক'দিন বাকী।

চারতলার ছাদে সিঁড়ির পাশে আমার পড়বার ছোট ঘরে বসেছিলাম, সামনে কি একটা পরীক্ষা ছিল, বইয়ের রাশি চারিদিকে স্তূপীকৃত, পড়ায় মন ছিল না।

সেদিন শরৎ-মধ্যাহ্নের অপরূপ সূর্য্যালোক ছিল স্তব্ধ অতলতায় বিলীন, সামনে পান্নাসবুজ মাঠের ওপারে সাদা বাড়ীর সারির উপর সুবিস্তীর্ণ দিক্‌চক্রবাল ভ'রে শুভ্র মেঘের পুঞ্জ দেখাচ্ছিল যেন সাগরগামী বলাকার দল সাদা ডানা মুড়ে ঘেঁসাঘেঁসি চুপ ক'রে শুয়ে আছে; অন্তরে কোনও চঞ্চলতা ছিল না, শুধু ইচ্ছা হচ্ছিল, ওই মেঘস্তূপের মত আকাশের সুনীল শয্যায় শুয়ে দক্ষিণ ফ্রান্সের রৌদ্রপুষ্ট দ্রাক্ষাগুচ্ছের রসধারাময় সোনালী মদিরার মত শরতের আলোকধারা পান করি উপছে-পড়া ইন্দ্রনীল পেয়ালা থেকে।

ইজিচেয়ারে ব'সে দিবাস্বপ্নের জাল বুনছিলাম। কার ডাকে চম্‌কে উঠলাম! চেয়ে দেখি দরজার সামনে ইরা! ইরা বিভাকে খুঁজতে ছাদে এসেছে। বললাম, এস, কি সুন্দর নীল আকাশ দেখ! বললে, না, তোমার পড়ার ক্ষতি হবে। বললাম, মোটেই না, তুমি একটু গল্প ক'রে গেলে তারপর পড়ায় মন বসতে পারে, কিন্তু এমনি যদি চ'লে যাও, তারপর পড়াশোনা অসম্ভব হবে। মৃদু হেসে সে ঘরে ঢুক্‌ল। ইজিচেয়ারে তাকে বসিয়ে তার পাশে বেতের চেয়ারে বসলাম।

কি গল্প হয়েছিল মনে নেই, অতি তুচ্ছ সামান্য কথাই হবে, জলবিম্বের মত অলীক। সেদিন ইরাকে বড় সুন্দর দেখেছিলাম— পিচফল রঙের শাড়ীর সবুজ পাড় কালো চুলের ওপর, হাতে কয়েকগাছি সোনার চুড়ির ঝিকিমিকি, হরিণের মত কালো দুই

চোখে স্বপ্নলোকের আভা,—সে শরতের মধ্যদিনে নির্জ্জন ছাদের কোণে আমার গ্রন্থবিকীর্ণ ছোট ঘরের মধ্যে ইজিচেয়ারে হেলিয়ে-বসা শ্যামলী কিশোরীর মুখে যে অপরূপ সৌন্দর্য্যালোক দেখেছিলাম, সে সৌন্দর্য্য জীবনে আর কখনও দেখব না! গল্পে গানে হাসিতে বিষ্টিতে ভরা সেই দুপুরবেলার তুলনা কোথায়!

এক পশলা বিষ্টি এল, বিষ্টির ছাঁট ঘরে আস্‌তে লাগল, আমাদের চোখেমুখে। বললাম, ইরা, একটা বর্ষার গান গাও।

হেসে বললে, কি বল, এ শরতের ক্ষণিক ধারার সঙ্গে কি বর্ষার গান গাওয়া যায়, গান আরম্ভ করতে করতেই যে বর্ষণ শেষ হবে। বললাম, বড় ইচ্ছে করছে একটা গান শুনতে। রহস্যময় চোখে একটু হেসে উঠল, বড় সুন্দর ছিল তার হাসি, গাল দুটি একটু রাঙা হয়ে ফুলে উঠত, দু-চোখের তটে কিসের কাঁপন লাগত।

বললে, একটা নতুন গান শিখছি, শোন, কিন্তু আস্তে আস্তে গাইব।

ঝিরিঝিরি বাদলধারার সঙ্গে সে মৃদুস্বরে গাইতে আরম্ভ করলে —'এ ভরা বাদর, মাহ ভাদর, শূন্য মন্দির মোর!' যখন গান থাম্‌ল বিষ্টি থেমে গেছে, কৃষ্ণচূড়া ও নারিকেল গাছের পাতাগুলি ঝিকিমিকি করছে, কিন্তু আমার মনে যে মাদল বাজতে সুরু হয়েছিল তা আর থাম্‌তে চাইল না। ধীরে ইরার হাতখানি নিজের হাতে টেনে নিলাম, বারিস্নাত আকাশের আলোর মায়ার দিকে চেয়ে সে হাত ধ'রে কতক্ষণ বসেছিলাম জানি না, যখন খেয়াল হ'ল দেখি ইরা উঠে চ'লে গেছে।

সেই ইরাকে এতদিন পরে আবার কি রূপে দেখব!

য়্যাল্‌বাম্‌টা মুড়ে চারদিকে চাইতে চম্‌কে উঠলাম। আমি যখন এক শরৎ-মধ্যাহ্নের সুমধুর স্মৃতির স্বপ্নরাজ্যে ছিলাম, ধীরে ধীরে সন্ধ্যার রঙীন মায়া মিলিয়ে গেছে, রাত্রির নিবিড় তিমিরে ঘরবাড়ী পথ মাঠ নদী আকাশ ঘন আচ্ছন্ন; আকাশে একটি তারাও নেই, ঘরে টেবিল চেয়ার ছবি ফুলদানি সব অন্ধকারে একাকার।

মনে হল, বহুক্ষণ ঘরে ব'সে আছি! গভীর রাত হয়ে গেছে! কিন্তু কই, ইরা এল না! চাকরটা কোথায়? একটু ভয় ক'রে উঠল।

দাঁড়িয়ে উঠে চাকরটাকে একটা হাঁক দেব ভাবছি, একটা জোলো ঝোড়ো বাতাসে ফ্রেঞ্চ-জানলার কাচগুলি ঝনঝন ক'রে উঠল, পর্দ্দাগুলো দুলিয়ে এক সুদীর্ঘনিশ্বাস ঘরের অন্ধকার গুলিয়ে দিলে। তারপর সব নীরব; কি গভীর স্তব্ধতা! কালো পাথরের মত সে স্তব্ধতা পৃথিবীর বুকে চেপে, ঘরের অন্ধকারে সে স্তব্ধতা ঘনীভূত কালো পিচের মত। দাঁড়াতে গিয়ে পা কেঁপে উঠল; চেঁচাতে গিয়ে গলার স্বর বার হ'ল না।

অন্ধকার যেমন শব্দহীন তেমনই সঘন; নিজের হাতও দেখা গেল না; কোথাও একটু আলো নেই? প্রদীপের একটু স্তিমিত শিখা? চোখ দু'টো জ্বলতে লাগল। পকেটে দেশলাইও নেই, আলোর সুইচটাই বা কোথায়! কিন্তু সেই কৃষ্ণ স্তব্ধতায় একটু নড়তে, উঠতে, শব্দ করতে ভয় হ'ল।

চোখ বুজতে চাইলাম, পারলাম না; সে মহানীরব তিমিরপুঞ্জ আমাকে যাদু করলে, ক্ষুধিত চোখে চেয়ে রইলাম কি দেখবার আশায়!

মনে হ'ল, ফায়ার প্লেসের ডানদিকের দরজাটা কে খুললে; দরজা খোলা কি বন্ধ অন্ধকারে তা কিছুই দেখা যায় না; বাহিরের রাত্রির অন্ধকারের সঙ্গে ঘরের অন্ধকার এক হয়ে গেছে; তবু মনে হ'ল, কে দরজা খুললে; শব্দ একটু হ'ল না, নিস্তব্ধতা তেমনই ভয়ঙ্কর; তবু মনে হ'ল, দরজা খুলে কে দরজার পাশে চেয়ারে বস্‌লে; যে বস্‌লে তাকে দেখতে পাওয়া অসম্ভব, নীরন্ধ্র অন্ধকারের পটে আরও নিবিড়তম ঘনীভূত ছায়া; তবু মনে হ'ল, পিচফল রঙের শাড়ীর সবুজ পাড় কালোর ওপর: সে অন্ধকারে রক্তিম পীত সবুজ নীল সব একাকার; তবু মনে হ'ল, সবুজ পাড়ের পিচফল রঙের শাড়ী অন্ধকারে রঙীন কুজ্ঝটিকার মত।

তারপর যা ঘট্‌ল তা ভাষায় বোঝান অসম্ভব। বড় বিচিত্র, ভাষাতীত সে অনুভূতি।

দেখলাম বললে ভুল হবে; সে অন্ধকারে কিছু দেখা সম্ভবপর ছিল না; কিন্তু আমার সমস্ত ইন্দ্রিয় দিয়ে অনুভব করলাম, আমার চৈতন্য দিয়ে; যে মূর্তিটি দরজার পাশে চেয়ারে বসেছিল, সে ধীরে উঠল, আমার দিকে করুণ নয়নে চাইলে, তারপর সে অন্ধকারে ঘরে ব'সে একা গান গেয়ে উঠল!

'এ ভরা বাদর, মাহ ভাদর,
শূন্য মন্দির মোর!'

সে গানের সুর যন্ত্রের না মানবকণ্ঠের, ভৌতিক না স্বাভাবিক তা বিচার করবার বুদ্ধি তখন লুপ্ত, সময়ের গতির উপলব্ধি ছিল না।

অনুভব করলাম, অতীত বর্ত্তমান ভবিষ্যৎ সব কালের ধারা এক সঙ্গমে মিশে এক স্রোতে প্রবাহিত ; সেই সম্মিলিত প্রবাহের সঙ্গে এই ঘরবাড়ীভরা পৃথিবীব্যাপী গভীর স্তব্ধ অন্ধকার আমার চারদিকে আবর্ত্তিত হচ্ছে ; সুর জেগে উঠছে সে আবর্ত্তনে ! এ সুর তিমিরময় স্তব্ধতার সৃষ্টি, তারই আলোড়নে উৎসারিত। এ শব্দকে স্তব্ধতা চায় না, এ ধ্বনিকে নীরব করতে চায়। কিন্তু নবজাত সুরধ্বনি আপন আনন্দে অন্ধ তমিস্রময় নিস্তব্ধতার কঠিন শিলাকে খান্ খান্ করে ভাঙ্‌তে চায়।

শব্দের সঙ্গে নিস্তব্ধতার দ্বন্দ্ব চলেছে ; তাই, কখনও গানের সুর ক্ষুব্ধ, কর্কশ, লড়াই করছে ; কখনও সে সুর করুণ অশ্রু-জলসিক্ত, অন্ধ নীরবতা ভেদ ক'রে একটি শব্দের কমল ফোটাবার বেদনায় আতুর।

শেষে নিঃশব্দতার জয় হ'ল। গান শেষ না হয়ে সহসা থেমে গেল। মহানীরবতা এ অশান্ত সুরধ্বনিকে আপনার মধ্যে সংহত বিলীন ক'রে নিলে, সমুদ্র যেমন আপন বক্ষের চঞ্চল তরঙ্গকে আবার আপনার অতলতায় শান্ত করে।

তারপর, সে সঘন অন্ধকারে কি ভয়াবহ নিস্তব্ধতা ! যেন প্রলয়শেষে মহানিশার মহাভয়ঙ্কর নিশ্চল চির প্রশান্তি !

এতক্ষণে ভয় পেলাম। সে নীরবতায় গা সির সির ক'রে উঠল ! ভৌতিক ! কথাটা মনে হতেই হাত-পা কাঁপতে লাগল। যতক্ষণ গানের শব্দ ছিল, যাদুমন্ত্রে মুগ্ধ ছিলাম, অন্ধকার ছিল ঐন্দ্রজালিক সুরে ভরা। কিন্তু গান থাম্‌তেই চেতনায় সহজবুদ্ধি ফিরে এল। সে বুদ্ধি বললে, গানটা ভৌতিক।

বেশ অনুভব করলাম, হাত পা ঠাণ্ডা হয়ে আস্‌ছে ; দেহের রক্ত চলাচল ক্ষীণ হতে ক্ষীণতর ; এ নিস্তব্ধতায় শুধু একমাত্র শব্দ হচ্ছে আমার বক্ষের স্পন্দনধ্বনি, সে ধ্বনি এ নীরবতায় ছন্দ-হারা ; বুকের এ ধুক্‌ধুকানির শব্দ মৃদু হতে মৃদুতর হচ্ছে, ধীরে ধীরে এ মহানিঃশব্দতায় বিলীন হয়ে যাবে, গানের সুর যেমন নীরব হয়ে গেল।

শব্দ, একটু শব্দ না হলে আমি ম'রে যাব !

ঠিক সেই সময় ঝড় উঠল ; নদী পার হয়ে, বাড়ী কাঁপিয়ে, দরজা জানলা দুলিয়ে ঝোড়ো হাওয়া হা হা শব্দে মাতালের মত ঘরে ছুটে এল, ভান্‌ গঘের ছবিটা ঝন্‌ঝন্‌ ক'রে প'ড়ে গেল, তারপর এক প্রচণ্ড শব্দ শুনে আমি লাফিয়ে উঠলাম। মনে হ'ল, মত্ত ঝঞ্ঝা এক প্রকাণ্ড বনকে নিৰ্ম্মূল ক'রে তুলে, গাছপালাগুলিকে তাণ্ডবনৃত্যে নাচাতে নাচাতে নিরুদ্দেশে নিয়ে যাচ্ছে !

আমি নিশ্চয় ক'রে বলতে পারি, ঠিক সেই সময় সে ঝড় যদি না উঠত, সে গাছভাঙার ভয়ঙ্কর শব্দ যদি না আসত, তাহলে আমি তিমিরময় মহানীরবতার ভারে মূর্চ্ছিত হয়ে পড়তাম, হয়ত বুকের স্পন্দনধ্বনিও নীরব হত।

ঝড়ের বাতাসের সঙ্গে আমি নেচে উঠলাম, মরিয়া হয়ে বারান্দায় ছুটে বার হয়ে গেলাম, দেহের রক্তস্রোত আবার দ্রুত তালে নাচতে লাগল ঝড়ের মত্ত নৃত্যের ছন্দে। চীৎকার ক'রে উঠলাম, আছি, আমি আছি ! ঝড় তার প্রত্যুত্তরে হাঃ হাঃ ক'রে অট্টহাস্য ক'রে উঠল। হাত ছুঁড়ে চীৎকার ক'রে ছুটোছুটি আরম্ভ ক'রে দিলাম পাগলের মত,—নিজেকে কোনরকমে বাঁচিয়ে রাখতে হবে।

ঝড়ের বাতাসে বারান্দায় মাঠে কতক্ষণ দাপাদাপি করেছিলাম জানি না, একটা মোটরের হর্ণ শুনে আনন্দে লাফিয়ে উঠলাম। চিরপরিচিত সে শব্দ কি মধুর লাগল !

মোটরের তীব্র আলো বাড়ীর দরজার দিকে এগিয়ে এল ! আলো ! আলো ! জয়, তিমিরবিদারক আলোর জয় ! আলো দে'খে এত আশা এত আনন্দ হ'তে পারে, জীবনে কখনও অনুভব করিনি। অধীর হয়ে মোটরকারের হেড-লাইটের দিকে ছুটে গেলাম। রাতের অজানা ভৌতিক পৃথিবী দুঃস্বপ্নের মত মিলিয়ে গেল।

ড্রাইভার আমার পাশ কাটিয়ে বাগানের দক্ষিণে সদর বারান্দার সামনে গাড়ী থামালে। কালো দাড়িওয়ালা চাকরটা কোথায় ছিল, সে তাড়াতাড়ি বারান্দার ইলেকট্রিক আলো জ্বালিয়ে মোটরকারের দরজা খুলে বল্‌লে,—এক সা'ব আয়া !

গাড়ী থেকে এক তরুণী নামল ; মনে হ'ল তাকে চিনলাম, ইরা ! আট বছর আগে ইরাকে যেমন দেখেছি, ঠিক তেমনই আছে !

মেয়েটি গাড়ী থেকে নেমে চাকরকে বল্‌লে, কে ?

ইরার গলার স্বর একটু বদ্‌লেছে। আমি এগিয়ে গিয়ে বললাম, আমি ! চিন্‌তে পাচ্ছ ? কেমন আছ ইরা ?

বিস্মিত হয়ে সে আমার মুখের দিকে তাকালে, তারপর ম্লান হেসে বললে, ও, আপনি ! আপনি সুহৃৎদা ! আমি রেবা !

—রেবা ! কত বড় হয়েছ ! ঠিক তোমার দিদির মত দেখতে হয়েছ ! দিদি কোথায় ?

—দিদি! দিদি! তার মুখ ছলছল ক'রে উঠল।

—কি? রেবা!

—দিদি! দিদি নেই, ছ'মাস হ'ল মারা গেছেন। আপনি দেশে ফিরেছেন শুনেছিলাম, কিন্তু আপনার ঠিকানা কারুর কাছ থেকে জানতে পারলাম না, একটু খবর দিতে পারিনি।

—ও!

—আসুন!

—না, আর বসব না, আমি যাই, রাতের ট্রেনেই দিল্লী যেতে হবে।

সে কি বল্‌তে যাচ্ছিল, আমার মুখ দে'খে ভয় পেলে।

একটু পরে বললে,—আজ রাতেই যেতে হবে? আচ্ছা চলুন, আপনাকে ষ্টেশনে পৌঁছে দিয়ে আসি।

বাড়ী ছেড়ে মোটরকারে বার হলাম। বিষ্টি আরম্ভ হ'ল; ঝোড়ো হাওয়া নদীর এপার থেকে ওপার পর্য্যন্ত মর্ম্মভেদী হাহাকারে আর্ত্তনাদ করছে। পেছন ফিরে চাইতে জনশূন্য তৃণশূন্য প্রান্তরের এক প্রান্ত হতে অপর প্রান্ত বিদীর্ণ ক'রে বিদ্যুৎ চম্‌কে উঠল; তার তীব্র চঞ্চল আলোয় দেখলাম, বাড়ীর ওপর সেই শীর্ণ কৃষ্ণ বৃহৎ বৃক্ষটি নেই, ঝড়ে ভেঙে পড়েছে। বুঝলাম, তারই ভেঙে পড়ার শব্দে আমি ঘরের নীরব অন্ধকারে চমকে লাফিয়ে উঠেছিলাম, প্রাণ পেয়েছিলাম। শুধু সে গাছের কয়েকটি শুকনো ডাল বাড়ীর পাশে ঝড়ের বাতাসে বড় করুণভাবে দুলছে, যেন কোনও রোগিণীর অস্থিসার দীর্ঘ আঙুলগুলি ন'ড়ে ন'ড়ে হাতছানি

দিয়ে ডাকছে, অন্ধকারে আকাশে হাতড়ে হাতড়ে যাকে খুঁজছে তাকে পাচ্ছে না।

সেদিকে আর চাইতে পারলাম না, ছু'চোখে জল ভ'রে এল, সামনে গর্জ্জমান অন্ধকারের দিকে চেয়ে রইলাম। রেবাও চুপ ক'রে আমার গা ঘেঁসে ব'সে রইল। সারা পথ কোনও কথা হ'ল না।

ষ্টেশনে আমাকে নামিয়ে রেবা বললে, ফেরবার পথে নামা চাই কিন্তু।

দিল্লী থেকে ফেরবার পথে এলাহাবাদে নিশ্চয় নামব, কথা দিয়ে রেবার কাছ থেকে বিদায় নিলাম।

# মালতী

১

ভাদ্রের নদী কানায় কানায় ভরা; কোথাও তরঙ্গের ভঙ্গী নাই; দুই তীরের সুবর্ণ-বর্ণের শস্যক্ষেত্র জলমগ্ন; সুবিস্তীর্ণ জলরাশি দিগন্ত ব্যাপিয়া—শান্ত পরিপূর্ণতার রূপ! শরত-প্রভাতের স্বচ্ছ আলোকে হরিতশ্যাম চিত্রপট ঝলমল করিতেছে; মাঝে মাঝে নদী-জলধারা মৃদু বাতাসে আন্দোলিত হইয়া ছলছল করিয়া উঠিতেছে।

ডেপুটিবাবুর বজরা ধীরে চলিয়াছে। মাঝিরা সারা রাত্রি লগি ঠেলিয়া ঠেলিয়া এক প্রকাণ্ড বিল পার হইয়া শ্রান্ত; ভোর বেলা বজরা বড় নদীতে আসিয়া পড়িয়াছে; সকালের বাতাস উঠিতেই পাল তুলিয়া দিয়া মাঝিরা তাম্রকূট সেবনের বন্দোবস্ত করিতেছে।

সুকুমার 'টুরে' বাহির হইয়াছে। সঙ্গে স্ত্রী মনোরমা। বিবাহ বহুদিন হইয়াছে কিন্তু ডেপুটি-গৃহিণীর কোনও সন্তান হয় নাই। স্বামী 'টুরে' বাহির হইলে তিনিও স্বামীর সহিত বাহির হ'ন। তা ছাড়া, এবার জমিদার-বাড়ীর বজরা পাওয়া গিয়াছে, পৃথক রান্নাঘর, স্নানের ঘর প্রভৃতির অত্যন্ত সুবন্দোবস্ত; পাড়িও দীর্ঘ।

বজরার ছাদে এক বেতের চেয়ারে বসিয়া সুকুমার শারদ-নদীর

শোভা দেখিতেছিল,—জলময় অগাধ পরিপূর্ণতা, দিকে দিকে রৌদ্রোজ্জ্বর শ্যামশ্রী, আকাশে নির্ম্মল নীলিমা। পৃথিবী যে কি অপূর্ব্ব সুন্দরী, তাহা সে কোনও দিন এমন গভীর ভাবে অনুভব করে নাই। কিন্তু এই বাধাহীন সোনালি আলোকময় আকাশ, এই বহুদূরবিস্তৃত স্তব্ধ জলরাশি, এই মৃদু হিল্লোলিত শস্যক্ষেত্রের গাঢ় সবুজ হইতে চঞ্চল মেঘস্তূপের মায়াময় শুভ্রতা পর্য্যন্ত অসীম পৃথিবী ভরিয়া যেমন গভীর শান্তি তেমনই করুণাপূর্ণ বিষণ্ণতা। সুকুমারের দুই চোখ ছলছল করিয়া উঠিল। পরিপূর্ণ সৌন্দর্য্যের সহিত বুঝি গভীর বেদনা জড়িত।

নদীটি একটু সঙ্কীর্ণ হইয়া আসিতেছে, অদূরে ছোট গ্রাম, তীরে বড় নারিকেল, খেজুর, আম নানা প্রকার ছায়াতরু, বাঁশবন, শরবন।

একটি বৃহৎ বটবৃক্ষ, অতি বৃদ্ধ প্রপিতামহের মত, জীর্ণ, স্তব্ধ। পাতা প্রায় সব ঝরিয়া পড়িয়াছে, শুধু সুদীর্ঘ শাখা-প্রশাখাগুলি আঁকিয়া বাঁকিয়া বিদ্যুল্লতার মত কোন মত্ত আবেগে দিগ্‌বিদিকে প্রসারিত! মাঝিরা সেই পুরাতন বটবৃক্ষের নীচে বজরা বাঁধিল।

চাপরাসী সেলাম করিয়া নিবেদন করিল, হুজুর নন্দিগ্রাম যেতে হলে এখানে নামতে হবে। নন্দিগ্রামের পেয়াদা ঘাটে ব'সে আছে দেখছি।

পথে নন্দিগ্রামে ইন্‌স্পেক্‌সানে যাইবার কথা। সুকুমার উঠিয়া দাঁড়াইল। কোট প্যাণ্ট্‌ পরিয়া চা খাইয়া সে তৈরীই ছিল। চাপরাসীকে বলিল, আমার হ্যাট ও ছড়ি নিয়ে এসো। নন্দিগ্রাম এখান থেকে কতদূর?

চাপরাসী উত্তর দিল, আজ্ঞে দু' মাইল পথ হবে।

সুকুমার বুঝিল, দুই ক্রোশের কম হইবে না, ঘোড়া পাইলে সুবিধা হইত। পাল্কী বা গরুর গাড়ীতে যাওয়ার চেয়ে হাঁটিয়া যাওয়া ভাল। শীঘ্র বাহির হওয়া দরকার।

ডেপুটি-গৃহিণী বজরার ভিতর হইতে বাহির হইয়া আসিয়া বলিলেন, ওগো, বেশী দেরী ক'রো না। আর আরদালীকে দিয়ে দু'টো মুরগী পাঠিয়ে দিও, শীগ্‌গির, মিঠে কোর্ম্মা করব, কেমন?

সুকুমার তাহার স্ত্রীর দিকে বিস্মিত হইয়া চাহিল। আট বৎসর তাহাদের বিবাহ হইয়াছে, তবু মাঝে মাঝে কেন মনে হয়, তাহার স্ত্রী তাহার নিকট সম্পূর্ণ অপরিচিতা, সে অবাক্ হইয়া যায়।

স্ত্রী বলিলেন, কি, অমন হাঁ ক'রে চাইছ কি? দেখ, আলু আর দু'দিন হবে, এ গ্রামে যদি আলু পাওয়া যায়, দেখো ত'।

আচ্ছা—বলিয়া সুকুমার মাথায় সোলার টুপি দিল।

## ২

তীরে নামিয়া একটু চলিতেই সুকুমার চমকিয়া উঠিল, থমকিয়া দাঁড়াইয়া চারিদিকে বিস্মিত নয়নে দেখিতে লাগিল। এই গ্রাম, এই পথ তাহার বহু-পরিচিত মনে হইল, যেন কোন্ পূর্ব্ব-জন্মে দেখা, কোন্ স্বপ্নে জানা। তাহার মনে হইল, এমনি এক করুণ মধুর প্রভাতে ওই বটগাছের নীচে তাহাদের নৌকা আসিয়া লাগিল, সে তাহার বন্ধুর সহিত উৎসুক অন্তরে আনন্দে তীরে নামিল,

